(৩) কার্বনিল-পুঞ্জ থাকার জন্য অ্যালডিহাইডের মতই, অ্যাসিটোন নানারকম যুক্ত-যৌগিক সৃষ্টি করিতে পারে :—



$$\begin{matrix}CH_3\\CH_3\end{matrix}\!\!>C=O+HCN=\begin{matrix}CH_3\\CH_3\end{matrix}\!\!>C<\!\!\begin{matrix}OH\\CN\end{matrix}$$

[ অ্যাসিটোন সায়ানহাইড্রিন ]



$$\begin{matrix}CH_3\\CH_3\end{matrix}\!\!>C=O+NaHSO_3=\begin{matrix}CH_3\\CH_3\end{matrix}\!\!>C<\!\!\begin{matrix}OH\\SO_3Na\end{matrix}$$

[ অ্যাসিটোন-বাইসালফাইট ]



$$(CH_3)_2\,C=O+H_2N.NHC_6H_5 = (CH_3)_2C=N.NC_6H_5+H_2O$$

[ ফিনাইল হাইড্রাজোন ]



$$(CH_3)_2C=O+H_2NOH = (CH_3)_2C=NOH+H_2O$$

[ কিটোক্সিম ]

(৪) $PCl_5$ এর সহিত অ্যাসিটোন বিক্রিয়া করিয়া ডাই-ক্লোরো-প্রোপেন দেয়।



$$CH_3COCH_3+PCl_5=CH_3CCl_2CH_3+POCl_3$$

(৫) অ্যাসিটোন $I_2$ এবং ক্ষারের সহিত আয়োডোফর্ম উৎপন্ন করে এবং বিরঞ্জক চূর্ণ দ্বারা ক্লোরোফর্মে পরিণত হয়।

**ব্যবহার**—ক্লোরোফর্ম, আয়োডোফর্ম ও কোন কোন ঔষধ প্রস্তুতিতে অ্যাসিটোন ব্যবহৃত হয়। সেলুলয়েড ও আরও কতকগুলি প্লাস্টিক শিল্পে অ্যাসিটোন প্রয়োজন হয়। দ্রাবক হিসাবে অ্যাসিটোন প্রচুর ব্যবহৃত হয়।

**পরীক্ষা :** (১) আয়োডিন এবং অ্যামোনিয়া ক্ষারকের সংযোগে অ্যাসিটোন হইতে আয়োডোফর্ম স্ফটিক পাওয়া যায়। (২) সোডিয়াম নাইট্রোপ্রুসাইড ও কস্টিক-সোডার সংযোগে অ্যাসিটোন কমলা বর্ণ ধারণ করে। ধীরে ধীরে উহা হলুদে হইয়া যায়।

## ২৭-৬। অ্যাসিটোন ও অ্যালডিহাইডের তুলনা :

(১) কার্বনিল পুঞ্জ থাকার জন্য অধিকাংশ রাসায়নিক ধর্মই উভয়ের এক রকম। $PCl_5$, অ্যামিনো যৌগ, HCN, $NaHSO_3$ প্রভৃতি বিকারকের সহিত অ্যাসিটোন এবং অ্যালডিহাইড ঠিক একইরূপ বিক্রিয়া করে।

(২) জারণের ফলে অ্যালডিহাইড সমসংখ্যক কার্বন পরমাণুসমন্বিত অ্যাসিড দেয়। কিন্তু কিটোনের জারণের ফলে যে অ্যাসিড পাওয়া যায়, তাহাতে কার্বন পরমাণুর সংখ্যা হ্রাস পায়।



$$CH_3CHO\xrightarrow{O}CH_3COOH$$

$$CH_3COCH_3\xrightarrow{O}CH_3COOH$$

(৩) বিজারণের ফলে অ্যালডিহাইড প্রাইমারী কোহল, এবং অ্যাসিটোন সেকেণ্ডারী কোহল উৎপন্ন করে।

(৪) অ্যালডিহাইড ক্ষারীয় ফেলিং এবং সিলভার নাইট্রেট দ্রবণ বিজারিত করে। অ্যাসিটোনের এইরূপ বিজারণ ক্ষমতা নাই।

(৫) অ্যাসিট্যালডিহাইড সংযোগ মাত্রই বর্ণহীন ম্যাজেণ্টার রঙ পুনরুদ্ধার করে কিন্তু অ্যাসিটোন সহজে এরূপ করিতে পারে না।

(৬) অ্যাসিট্যালডিহাইডের বহু-সংযোগ ক্রিয়া সহজেই নিষ্পন্ন হয়। অ্যাসিটোমের এরূপ বিক্রিয়া দেখা যায় না।

# অষ্টাবিংশ অধ্যায়

## জৈব-অ্যাসিড

আমরা দেখিয়াছি, অ্যালডিহাইডের জারণের ফলে অ্যাসিড উৎপন্ন হয়। অ্যালডিহাইডের—CHO মূলকের সহিত একটি অক্সিজেন পরমাণু যুক্ত হইয়া উহা—COOH মূলকে পরিণত হয়। অ্যাসিড মাত্রেরই পরমাণুতে—COOH মূলক থাকিবে। অর্থাৎ যে সকল জৈব-যৌগে—COOH মূলক আছে উহারাই অ্যাসিড।


$HCHO+O = HCOOH$

ফরম্যালডিহাইড ফরমিক অ্যাসিড


$CH_3CHO+O = CH_3COOH$

অ্যাসিট্যালডিহাইড অ্যাসেটিক অ্যাসিড

দেখা যাইতেছে, হাইড্রোকার্বনের জারণের ফলে ক্রমে ক্রমে কোহল, অ্যালডিহাইড এবং সর্বশেষে অ্যাসিড পাওয়া যায়।

| | | | |
|---|---|---|---|
| $CH_4 \longrightarrow CH_3OH$ | | $\longrightarrow HCHO$ | $\longrightarrow HCOOH$ |
| মিথেন | মিথাইল কোহল | ফরম্যালডিহাইড | ফরমিক অ্যাসিড |
| $C_2H_6 \longrightarrow CH_3CH_2OH$ | | $\longrightarrow CH_3CHO$ | $\longrightarrow CH_3COOH$ |
| ইথেন | ইথাইল কোহল | অ্যাসিট্যালডিহাইড | অ্যাসেটিক অ্যাসিড |
| $C_3H_8 \longrightarrow CH_3CH_2CH_2OH$ | | $\longrightarrow CH_3CH_2CHO$ | $\longrightarrow CH_3CH_2COOH$ |
| প্রপেন | প্রপাইল কোহল | প্রপিয়ন-অ্যালডিহাইড | প্রপিয়নিক অ্যাসিড |

—COOH মূলকটিকে কার্বোক্সিল মূলক বলে। উহার যোজ্যতা এক, $-C\begin{matrix} \nearrow O \\ \searrow OH \end{matrix}$ । অতএব অ্যাসিডের সাধারণ সঙ্কেত R—COOH।

R যে কোন অ্যালকিল মূলক বুঝাইতে পারে। ইহারা সর্বদাই ক্ষারের সহিত বিক্রিয়া করে এবং--COOH মূলকের হাইড্রোজেনটি বিয়োজিত হইয়া $H^+$ আয়ন উৎপন্ন কবে। এইজন্য ইহাদেব অ্যাসিড বলা হয।



$$RCOOH = RCOO' + H^+$$

বহু জৈবপদার্থের অণুতে একাধিক —COOH মূলকও থাকিতে পারে। সংখ্যা-অনুযায়ী অ্যাসিডগুলিকে মনো-কার্বক্সিলিক, ডাই-কার্বক্সিলিক, ট্রাই-কার্বক্সিলিক ইত্যাদি শ্রেণীতে বিভক্ত করা হইযাছে। যেমন :—

মনো-কার্বক্সিলিক অ্যাসিড ; $CH_3COOH$, $C_4H_9COOH$

ডাই-কার্বক্সিলিক অ্যাসিড ; $\begin{matrix} COOH \\ | \\ COOH \end{matrix}$, $\begin{matrix} CH_2COOH \\ | \\ CH_2COOH \end{matrix}$

অক্সালিক অ্যাসিড সাক্সিনিক অ্যাসিড

HOOC—CHOH—CHOH—COOH ( টারটারিক অ্যাসিড )

ট্রাই-কার্বক্সিলিক অ্যাসিড ; $\begin{matrix} CH_2COOH \\ | \\ C(OH)COOH \\ | \\ CH_2COOH \end{matrix}$ ( সাইট্রিক অ্যাসিড )

নানারকমেব অ্যাসিড আমাদের বিভিন্ন কাজে প্রযোজন। যেমন অ্যাসেটিক অ্যাসিড ( সির্কা ) খাদ্য প্রস্তুতিতে, অক্সালিক অ্যাসিড, টারটারিক অ্যাসিড, সাইট্রিক অ্যাসিড বস্ত্ররঞ্জনে ব্যবহার হয়। শেষোক্ত অ্যাসিডদ্বয নানা পানীয প্রস্তুতিতেও ব্যবহৃত হয। টাবটারিক অ্যাসিড তেঁতুলে এবং সাইট্রিক অ্যাসিড লেবুতে পাওয়া যায।

আমরা এখানে আপাততঃ মনো-কার্বক্সিলিক অ্যাসিড সম্বন্ধেই আলোচনা করিব। এই অ্যাসিডগুলি প্রাযই জান্তব চর্বি অথবা উদ্ভিজ্জ তৈল হইতে পাওযা গিয়াছে বলিয়া উহাদেব অনেক সময় "ফ্যাটি অ্যাসিড" অথবা "স্নেহজ অম্ল" বলা হয়। সব রকমের তৈল বা চর্বিতেই আমরা কোন না কোন ফ্যাটি অ্যাসিডকে গ্লিসারিনের সহিত যুক্ত দেখিতে পাই। খুব সাধারণ দুই একটি অ্যাসিডের পর্যালোচনা করিলেই অ্যাসিড-গোষ্ঠীর মোটামুটি পরিচয় পাওয়া যাইবে।

**২৮-১। ফরমিক অ্যাসিড (HCOOH) :** লাল পিঁপড়ার কামড়ে যে রস নিঃসৃত হয় উহাতে ফবমিক অ্যাসিড থাকে।

**প্রস্তুতি :** (১) প্লাটিনাম প্রভাবকেব সান্নিধ্যে অক্সিজেন দ্বারা ফবম্যাল-ডিহাইড অথবা মিথাইল কোহলেব জাবণেব ফলে ফরমিক অ্যাসিড পাওয়া যায় :—



$$CH_3OH+O=HCHO+H_2O$$



$$HCHO+O=HCOOH$$

(২) ল্যাবরেটরীতে সচবাচর গ্লিসারিনেব সহিত অক্সালিক অ্যাসিড উত্তপ্ত কবিযা ফরমিক অ্যাসিড প্রস্তুত কবা হয।



$$\begin{matrix}COOH\\|\\COOH\end{matrix} = HCOOH+CO_2$$

গ্লিসাবিনেব কোন পবিবর্তন হয় না।

একটি পাতন কূপীতে সম পবিমাণ অক্সালিক অ্যাসিড স্ফটিক ও গ্লিসারিন লওযা হয। কূপীর মুখটি কর্ক দ্বাবা বন্ধ করিযা একটি থার্মোমিটাব জুড়িযা দেওযা হয়। কূপীব পার্শ্ববর্তী নলটির



চিত্র ২৮ক—ফর্মিক অ্যাসিড প্রস্তুতি

সহিত একটি শীতক ও গ্রাহক আঁটিযা মিশ্রণটিকে ১১০°C উষ্ণতায় পাতিত করা হয (চিত্র ২৮ক)। জল ও ফবমিক অ্যাসিড পাতিত হইযা গ্রাহকে সঞ্চিত হয। এইভাবেই ফর্মিক অ্যাসিড দ্রবণ প্রস্তুত হয।

জলীয় দ্রবণ হইতে সবাসবি পাতন দ্বারা বিশুদ্ধ ফবমিক অ্যাসিড পাওয়া যায় না। জলীয় দ্রবণের সহিত সোডিয়াম কার্বনেট মিশাইলে সোডিয়াম ফরমেট লবণ পাওয়া যায়। গাঢ় দ্রবণ হইতে সোডিয়াম ফরমেট কেলাসিত

করিয়া পৃথক করা হয়। উহাকে $NaHSO_4$এর সহিত পাতিত করিলে গ্রাহকে বিশুদ্ধ ফরমিক অ্যাসিড পাওয়া সম্ভব।



$$HCOONa + NaHSO_4 = HCOOH + Na_2SO_4$$

(৩) অতিরিক্ত চাপে কার্বন মনোক্সাইড গ্যাস উত্তপ্ত কস্টিক সোডার (২১০°C) উপর দিয়া পরিচালিত করিলে কস্টিক সোডা গ্যাস শোষণ করিয়া লইয়া সোডিয়াম ফরমেটে পরিণত হয়। লঘু সালফিউরিক অ্যাসিড সোডিয়াম ফরমেটে দিলে ফরমিক অ্যাসিডের দ্রবণ পাওয়া যায়।



$$CO + NaOH = HCOONa$$



$$HCOONa + H_2SO_4 = HCOOH + NaHSO_4$$

**ধর্ম :** ফরমিক অ্যাসিড তীব্র ঝাঁঝাল গন্ধযুক্ত, বর্ণহীন তরল পদার্থ। জল, কোহল এবং ইথারের সহিত ইহা যে কোন পরিমাণে মিশিতে পারে। ত্বকের উপরে পড়িলে উহা হইতে ঘায়ের সৃষ্টি হয়। অম্ল হিসাবে ফরমিক অ্যাসিড বেশ তীব্র।

গাঢ় সালফিউরিক অ্যাসিডসহ ফরমিক অ্যাসিড উত্তপ্ত করিলে উহা বিযোজিত হইয়া কার্বন মনোক্সাইডে পরিণত হয়।





$$HCOOH \xrightarrow{H_2SO_4} H_2O + CO$$

ফরমিক অ্যাসিডের বিজারণ ক্ষমতা বিশেষ উল্লেখযোগ্য। কারণ, অন্যান্য অ্যাসিডের এই গুণ দেখা যায় না। ফরমিক অ্যাসিড অ্যামোনিয়াযুক্ত সিলভার নাইট্রেটকে বিজারিত করিয়া সিলভার অধঃক্ষিপ্ত করে।



$$HCOOH + Ag_2O = 2Ag + H_2O + CO_2$$

সোডিয়াম ফরমেট উত্তপ্ত করিলে (৪০০°C) সোডিয়াম অক্সালেট পাওয়া যায়। লঘু $H_2SO_4$ দ্বারা উহা হইতে অক্সালিক অ্যাসিড তৈয়ারী হয়।



$$\begin{matrix} H\,COONa \\ | + \\ H\,COONa \end{matrix} = H_2 + \begin{matrix} COONa \\ | \\ COONa \end{matrix}$$

(সোডিয়াম অক্সালেট)



$$\begin{matrix} COONa \\ | \\ COONa \end{matrix} + 2H_2SO_4 = \begin{matrix} COOH \\ | \\ COOH \end{matrix} + 2NaHSO_4$$

(অক্সালিক অ্যাসিড)

**ব্যবহার :** পশম ও তুলার রঞ্জন শিল্পে, চর্ম শিল্পে, রবার প্রস্তুতিতে ফরমিক অ্যাসিড প্রয়োজন হয়। বীজবারক হিসাবেও ফরমিক অ্যাসিড ব্যবহার হয়।

**পরীক্ষা :** (১) প্রশম $FeCl_3$ দ্রবণে ফরমেট গাঢ় লাল রঙ ধারণ করে। (২) অ্যামোনিয়া যুক্ত সিলভার নাইট্রেট দ্রবণ ফরমেট দ্বারা বিজারিত হইয়া সিলভার দেয়। (৩) মারকিউরিক ক্লোরাইড দ্রবণ ফরমেট দ্বারা বিজারিত হইয়া মারকিউরাস ক্লোরাইডের অধঃক্ষেপ দেয়।

**২৮-২। অ্যাসেটিক অ্যাসিড, $CH_3COOH$ :** দ্রাক্ষারসজাত সির্কাতে যে অম্ল থাকে উহাই ভিনিগার বা অ্যাসেটিক অ্যাসিডের লঘু দ্রবণ। যে সব মদ টকিয়া যায় তাহাতেও অ্যাসেটিক অ্যাসিড থাকে। নানারকম উদ্ভিজ্জ তৈল বা নির্যাসেও অ্যাসেটিক অ্যাসিডের বিভিন্ন যৌগ থাকে।

**প্রস্তুতি :** (১) ডাইক্রোমেট এবং সালফিউরিক অ্যাসিড দ্বারা ইথাইল কোহল বা অ্যাসিট্যালডিহাইডকে জারিত করিয়া অ্যাসেটিক অ্যাসিড উৎপন্ন করা হয়।



$$CH_3CH_2OH \xrightarrow[-H_2O]{O} CH_3CHO \xrightarrow{O} CH_3COOH$$

অন্যান্য অ্যাসিডও একই উপায়ে প্রস্তুত হয় :—( R=যে কোন অ্যালকিল মূলক )



$$RCH_2OH \xrightarrow{O} RCHO \xrightarrow{O} RCOOH$$

(২) অ্যাসিটিলীন গ্যাস ৪০% গাঢ় সালফিউরিক অ্যাসিডে পরিচালিত করিলে উহা প্রথমে অ্যাসিট্যালডিহাইডে পরিণত হয়। মারকিউরিক সালফেট প্রভাবক হিসাবে ব্যবহার করিতে হইবে। পরে বাতাসের সাহায্যে অ্যালডিহাইড জারিত হইয়া অ্যাসেটিক অ্যাসিড দেয়।



$$C_2H_2 \xrightarrow[(HgSO_4)]{H_2O} CH_3CHO \xrightarrow{O} CH_3COOH$$

(৩) কাঠের অন্তর্ধূমপাতনের ফলে পাতিত অবস্থায় আলকাতরা ও জলীয় দ্রবণ পাওয়া যায়। জলীয় দ্রবণটিকে পাইরোলিগনিয়াস অ্যাসিড বলে। উহাতে নানারকম জৈবপদার্থ ও অ্যাসেটিক অ্যাসিড থাকে। এই জলীয় দ্রবণে চুন মিশাইয়া অ্যাসেটিক অ্যাসিডকে ক্যালসিয়াম লবণে পরিণত করা হয়।

ক্যালসিয়াম অ্যাসিটেটকে উপযুক্ত পরিমাণ গাঢ় $H_2SO_4$ সহ মিশ্রিত করা হয়। পাতনের দ্বারা এই মিশ্রণ হইতে অ্যাসেটিক অ্যাসিড পাওয়া যায়।



$$\begin{matrix} CH_3COO \\ CH_3COO \end{matrix}\Big\rangle Ca + H_2SO_4 = CaSO_4 + 2CH_3COOH$$

(৪) সির্কা হিসাবে বাজারে অ্যাসেটিক অ্যাসিডের প্রচুর চাহিদা আছে। "Acetobacter aceti" ব্যাক্টেরিয়া দ্বারা মদের ইথাইল কোহলের "সন্ধান" করিয়া অ্যাসেটিক অ্যাসিডের লঘু দ্রবণ অর্থাৎ ভিনিগার বা সির্কা পাওয়া যায়। কাঠের গুঁড়ার উপর এই বীজাণু প্রথম জন্মাইয়া লওয়া হয়। একটি প্রকাণ্ড কাঠের পিপাতে ঐ কাঠের গুঁড়া রাখিয়া উপর হইতে কোহল (মদ্যজাতীয়) নীচের দিকে প্রবাহিত করা হয় এবং নীচ হইতে উপরের দিকে বায়ু পরিচালনা করা হয়। কোহল আস্তে আস্তে অ্যাসেটিক অ্যাসিডে পরিণত হইয়া যায়।

**ধর্ম** : অ্যাসেটিক অ্যাসিড বিশিষ্ট তীব্রগন্ধযুক্ত বর্ণহীন তরল পদার্থ (স্ফুটনাঙ্ক, ১১৮°C)। ১৬·৭ C উষ্ণতায় ইহা হিমায়িত হইয়া স্বচ্ছ বরফের মত পদার্থে পরিণত হয়। এই জন্য বিশুদ্ধ গাঢ় অ্যাসেটিক অ্যাসিডকে "গ্লাসিয়াল অ্যাসেটিক অ্যাসিড" বলে। জল, কোহল, ইথার প্রভৃতির সহিত ইহা সমসত্ত্ব দ্রবণের সৃষ্টি করে। অ্যাসেটিক অ্যাসিড বহু জৈবপদার্থের দ্রাবক, এমনকি, আয়োডিন, ফসফরাস, সালফারও ইহাতে দ্রবীভূত হয়। ক্ষারকের সহিত বিক্রিয়ার ফলে নানারকম অ্যাসিটেট লবণ উৎপন্ন হয়। অ্যাসেটিক অ্যাসিডের রাসায়নিক বিক্রিয়া সমূহের মধ্যে প্রধানতঃ উল্লেখযোগ্য :—

(১) $PCl_5$ দ্বারা অ্যাসেটিক অ্যাসিডের OH মূলক প্রতিস্থাপিত হয় এবং অ্যাসিটাইল ক্লোরাইড পাওয়া যায়। $CH_3CO$—মূলকটিকে অ্যাসিটাইল মূলক বলে।



$$CH_3COOH + PCl_5 = CH_3COCl + POCl_3 + HCl$$

(অ্যাসিটাইল ক্লোরাইড)

(২) গাঢ় $H_2SO_4$এর প্রভাবে, বিভিন্ন কোহলের সহিত অ্যাসেটিক অ্যাসিড যুক্ত হইয়া "এস্টার" জাতীয় পদার্থ উৎপাদন করে। একটি জলের অণু এই সংযোগ কালে বিচ্ছিন্ন হইয়া থাকে।



$$CH_3COOH + HOC_2H_5 = CH_3COOC_2H_5 + H_2O$$

ইথাইল কোহল ইথাইল অ্যাসিটেট



$$CH_3COOH + HOCH_3 = CH_3COOCH_3 + H_2O$$

মিথাইল কোহল মিথাইল অ্যাসিটেট

সব অ্যাসিডই অনুরূপ ব্যবহার করে।

(৩) ফুটন্ত অ্যাসেটিক অ্যাসিডে $Cl_2$ গ্যাস পরিচালিত করিলে অ্যালকিল মূলকের হাইড্রোজেন প্রতিস্থাপিত হয় :—



$$CH_3COOH \xrightarrow[-HCl]{Cl_2} CH_2ClCOOH \xrightarrow[-HCl]{Cl_2} CHCl_2COOH \xrightarrow[-HCl]{Cl_2} CCl_3COOH$$

উৎপন্ন পদার্থগুলিকে ক্লোরো অ্যাসেটিক অ্যাসিড বলা হয়।

**ব্যবহার :** ঔষধ প্রস্তুতি, রাগবন্ধন খাদ্য প্রস্তুতি ও রবার শিল্পে অ্যাসেটিক অ্যাসিড ব্যবহার করা হয়। অ্যাসিটেট লবণগুলির প্রচুর ব্যবহার আছে। ঔষধ, রঞ্জন দ্রব্য, বীজবারক, কৃত্রিম সিল্ক, প্রভৃতি প্রস্তুত করিতে নানারকম অ্যাসিটেট ব্যবহৃত হয়।

**পরীক্ষা :** (১) প্রশম ফেরিক ক্লোরাইড দ্রবণ প্রশম অ্যাসিটেট দ্রবণের সহিত মিশাইলে উহা লাল হইয়া যায়।

(২) ইথাইল কোহল এবং গাঢ় $H_2SO_4$ এর সহিত উত্তপ্ত করিলে অ্যাসেটিক অ্যাসিড হইতে মিষ্টগন্ধ এস্টার ইথাইল অ্যাসিটেট পাওয়া যায়।

(৩) অ্যাসেটিক অ্যাসিড অ্যামোনিয়াযুক্ত $AgNO_3$ দ্রবণকে বিজারিত করে না। (ফরমিক অ্যাসিড উহা করিতে পারে।)

(৪) শুষ্ক সোডিয়াম অ্যাসিটেট স্বল্প পরিমাণ আর্সেনিয়াস অক্সাইড সহ উত্তপ্ত করিলে দুর্গন্ধ যুক্ত ক্যাকোডিল অক্সাইড গ্যাস পাওয়া যায়। এই গ্যাসের ভয়ানক বিষক্রিয়া আছে। (ফরমিক অ্যাসিডের এই বিক্রিয়া হয় না।)



$$AS_2O_3+4CH_3COONa=AS_2O(CH_3)_4+2Na_2CO_3+2CO_2$$

**জৈব-অ্যাসিড-জাত পদার্থসমূহ :** বিভিন্ন বিকারকের ক্রিয়ার ফলে জৈব-অ্যাসিড হইতে নানারকম পদার্থ পাওয়া যায়। এই সকল পদার্থকে দুই শ্রেণীতে ভাগ করা যাইতে পারে।

(১) কতকগুলি পদার্থ অ্যাসিডের COOH মূলকের অংশ হইতে উদ্ভূত এবং উহার H অথবা OH এর প্রতিস্থাপনে পাওয়া যায়। যেমন,



$CH_3COOH \rightarrow CH_3COCl, CH_3CONH_2, (CH_3CO)_2O$ ইত্যাদি

(২) আবার কতকগুলি পদার্থ অ্যাসিডের অ্যালকিল মূলকের H প্রতিস্থাপন দ্বারা পাওয়া যায়। যেমন ঃ—



$CH_3COOH \rightarrow CH_2ClCOOH,\ CCl_3COOH,\ CH_2OHCOOH,$
$CH_2CNCOOH$ ইত্যাদি

অন্যান্য সাধারণে ব্যবহৃত অ্যাসিড।

(১) অক্সালিক অ্যাসিড, COOH—COOH।

অনেক উদ্ভিদের কোষে অক্সালিক অ্যাসিডের লবণ, বিশেষতঃ পটাসিযাম হাইড্রোজেন অক্সালেট অথবা ক্যালসিয়াম অক্সালেট পাওয়া যায়।

ল্যাবরেটরীতে সচরাচর শর্করা এবং গাঢ় নাইট্রিক আসিড একত্র উত্তপ্ত করিয়া অক্সালিক প্রস্তুত করা হয়। শর্করা (Canesugar) নাইট্রিক অ্যাসিডে জারিত হইয়া যায়।

$C_{12}H_{22}O_{11}+9O_2=6COOH-COOH+5H_2O$ দ্রবণটি ঘনীভূত করিয়া ঠাণ্ডা করিলেই অক্সালিক অ্যাসিডের স্ফটিক অধঃক্ষিপ্ত হয়।

পটাসিযাম পারমাঙ্গানেটের আম্লিক দ্রবণ অক্সালিক অ্যাসিডে বিজারিত হইয়া বর্ণহীন হইয়া পড়ে।



$2KMnO_4+3H_2SO_4+5\,(COOH)_2=K_2SO_4+2MnSO_4+10CO_2+8H_2O$

ক্যালসিযাম ক্লোরাইডের দ্রবণ হইতে অক্সালিক অ্যাসিড শ্বেত অধঃক্ষেপ দেয় এবং উহা অ্যাসেটিক অ্যাসিডে অদ্রবণীয়। এই শ্বেত অধঃক্ষেপ এবং পটাস পারম্যাঙ্গানেটের বিরঞ্জন—এই দুইটি পরীক্ষার সাহায্যে অক্সালিক অ্যাসিডের অস্তিত্ব নির্ধারিত হয়।

রঞ্জনশিল্পে, কালি প্রস্তুতিতে, বিরঞ্জক হিসাবে এবং ছাপার কাজে অক্সালিক অ্যাসিড ব্যবহৃত হয়।

(২) টারটারিক অ্যাসিড,



$$\begin{array}{l} CHOH-COOH \\ | \\ CHOH-COOH \end{array}$$

তেঁতুল এবং আঙুর জাতীয় অনেক ফলে টারটারিক অ্যাসিড বা উহার লবণ থাকে। পচনশীল দ্রাক্ষারসের হাইড্রোজেন পটাসিয়াম টারটারেট ( বা আর্গল ) হইতে ইহা তৈয়ারী হয়। এই অ্যাসিডের অণুতে দুইটি OH মূলক এবং দুইটি COOH মূলক আছে, সুতরাং ডাই-হাই-ড্রক্সি—ডাই কার্বক্সিলিক অ্যাসিড। টারটারিক অ্যাসিড জলে দ্রবণীয় সাদা স্ফটিকের আকারে পাওয়া যায়।

শীতল পানীয়ে এবং কোন কোন মদ্যজাতীয় পানীয়ে টারটারিক অ্যাসিড ব্যবহৃত হয়। ঔষধে, রঞ্জন শিল্পে, বেকিং পাউডারে, ফেলিং দ্রবণে টারটারিক অ্যাসিডের নানা রকমের লবণ প্রয়োজন হয়।

**(৩) সাইট্রিক অ্যাসিড, $CH_2COOH-C(\,OH\,)\,COOH-CH_2COOH$ ঃ**

তিনটি কার্বক্সিল মূলক থাকার জন্য ইহা ট্রাই কার্বক্সিলিক অ্যাসিড তো বটেই, উপরন্তু OH মূলকও বর্তমান। সুতরাং ইহা একটি হাইড্রক্সি-জৈব-অ্যাসিড।

লেবু জাতীয় ফলের রসে প্রচুর সাইট্রিক অ্যাসিড থাকে এবং লেবুর রস হইতেই উহা প্রস্তুত হয়। চুনের সহিত লেবুর রস ফুটাইলে, উহা হইতে ক্যালসিয়াম সাইট্রেট লবণ অধঃক্ষিপ্ত হয়। উহাতে লঘু সালফিউরিক অ্যাসিড দিলে সাইট্রিক অ্যাসিড উৎপন্ন হয়।



$$(C_6H_5O_7)_2Ca_3 + 3H_2SO_4 = 3CaSO_4 + 2C_6H_8O_7$$

রঞ্জন শিল্পে রাগবন্ধক হিসাবে এবং কোন কোন পানীয়ে সাইট্রিক অ্যাসিড ব্যবহৃত হয়।

**২৮-৩। এস্টার, $RCOOR_1$ :** অ্যাসিড এবং কোহলের বিক্রিয়ার ফলে যে পদার্থ উৎপন্ন হয় তাহাকে এস্টার বলা হয়। অ্যাসিডের $-COOH$ মূলকের হাইড্রোজেনটি অ্যালকিল দ্বারা প্রতিস্থাপিত করিলেই এস্টার পাওয়া যাইবে।



$$CH_3COOH + HOC_2H_5 = CH_3COOC_2H_5 + H_2O$$

ইথাইল অ্যাসিটেট



$$CH_3CH_2COOH + HOCH_3 = CH_3CH_2COOCH_3 + H_2O$$

মিথাইল প্রপিয়নেট

অজৈব অ্যাসিডের সহিতও কোহল বিক্রিয়া করে এবং এস্টার পাওয়া যায়।



$$O_2NOH + HOC_2H_5 = O_2NOC_2H_5 + H_2O$$

নাইট্রিক অ্যাসিড ইথাইল নাইট্রেট

এই সকল বিক্রিয়াতে সর্বদাই জল উপজাত হয়। সুতরাং এই সকল বিক্রিয়ার সময় নিরুদক ব্যবহার করা প্রয়োজন। গাঢ় $H_2SO_4$, অনার্দ্র $ZnCl_2$, HCl গ্যাস প্রভৃতি প্রভাবক হিসাবে ব্যবহার করিয়া এস্টার তৈয়ারী করা হয়। জৈব-এস্টার যৌগে $-C\begin{smallmatrix}\diagup O- \\ \diagdown O\end{smallmatrix}$ এই মূলকটি দুইটি অ্যালকিল মূলকের সহিত যুক্ত থাকিবে। যে কোহল এবং অ্যাসিড হইতে এস্টার উৎপন্ন হয় তাহাদের নামানুযায়ী এস্টারের নামকরণ হয়। কোহলের নাম প্রথমে এবং অ্যাসিডের নাম পরে থাকে—ইথাইল অ্যাসিটেট।

এস্টারের প্রতীক হিসাবে ইথাইল অ্যাসিটেটের বিষয় আলোচনা করা যাইতে পারে।

**ইথাইল অ্যাসিটেট, $CH_3COOC_2H_5$ :** ইথাইল অ্যালকোহল এবং গ্ল্যাসিয়াল অ্যাসেটিক অ্যাসিডের সমপরিমাণ মিশ্রণ গাঢ় $H_2SO_4$ সহ একটি

পাতন-কূপীতে উত্তপ্ত করিয়া ইথাইল অ্যাসিটেট তৈয়ারী হয়। পাতনের সাহায্যে উহাকে পৃথক করিয়া পরে শোধিত করা হয়।



$$CH_3COOH + HOC_2H_5 \xrightarrow{H_2SO_4} CH_3COOC_2H_5 + H_2O$$

**ধর্ম:** ইথাইল অ্যাসিটেট একটি বর্ণহীন তরল পদার্থ (স্ফুটনাঙ্ক, ৭৭·৫°C)। উহার একটি মিষ্ট গন্ধ আছে। অধিকাংশ এস্টারই সুগন্ধি হিসাবে ব্যবহৃত হয়। কোন কোন এস্টার ঔষধরূপেও প্রয়োগ করা হয়।

ইথাইল বিউটিরেট এস্টারের আনারসের মত গন্ধ আছে আইসো এমাইল আইসো ভ্যালরেট এস্টারে আপেলের গন্ধ। এসেন্স হিসাবে এগুলি ব্যবহৃত হয়। অনেক এস্টার যেমন, সেলুলোজ অ্যাসিটেট পলিভিনাইল অ্যাসিটেট প্রভৃতি প্লাস্টিক প্রস্তুতিতে ব্যবহার হয়।

জলের সহিত ফুটাইলে ( বিশেষতঃ ক্ষার অথবা লঘু অ্যাসিডের প্রভাবে ) এস্টার আর্দ্র-বিশ্লেষিত হইয়া যায়।



$$CH_3COOC_2H_5 + H_2O = CH_3COOH + C_2H_5OH$$

ইহা অ্যামোনিয়া গ্যাসের সহিত অ্যাসিট্যামাইড এবং $PCl_5$এর সহিত অ্যাসিটাইল ক্লোরাইড দেয়:—



$$CH_3COOC_2H_5 + NH_3 = CH_3CONH_2 + C_2H_5OH$$



$$CH_3COOC_2H_5 + PCl_5 = CH_3COCl + C_2H_5Cl + POCl_3$$

**২৮-৪। তৈল, চর্বি এবং মোম:** আমরা যে সকল তৈল বা মোমজাতীয় পদার্থ দেখি, তাহারা প্রধানতঃ চার রকমের।

(১) **খনিজ তৈল (Mineral oils)**—পেট্রোল কেরোসিন প্রভৃতি এই জাতীয় তৈল। উহারা প্রধানতঃ হাইড্রোকার্বন যৌগ।

(২) **উদ্ভিজ্জ বা জান্তব তৈল বা চর্বি (Oils and fats)**—নারিকেল তেল মাছের তেল মাংসের চর্বি প্রভৃতি এই জাতীয়। উদ্ভিদ ও জন্তু হইতে এই সমস্ত পাওয়া যায়। এগুলি সবই গ্লিসারাইড যৌগ অর্থাৎ গ্লিসারিন এবং গুরুভার জৈব অ্যাসিড সংযোগে উৎপন্ন। অতএব এগুলিও এস্টার। যে সকল গ্লিসারাইড সাধারণ উষ্ণতায় কঠিনাকার তাহাদের চর্বি বলা হয়, তরল হইলে তেল বলা হয়।

(৩) **উদ্বায়ী তৈল (Essential oils)**—ফুলের সুবাসে এবং কোন কোন ফলে সুগন্ধি তৈল-জাতীয় পদার্থ থাকে। খুব উদ্বায়ী বলিয়া উহাদের "উদ্বায়ী তৈল" বলে। গোলাপের নির্যাস, চন্দন তেল ইত্যাদি এই জাতীয়। ইহাদের ভিতর প্রায়ই নানারকম বৃত্তাকার-যৌগ থাকে।

(৪) **মোম (Waxes)**—ইহা সাধারণ অবস্থায় কঠিনাকার পদার্থ। জুতা পালিশে, গ্রামোফোন রেকর্ডে যে মোমজাতীয় বস্তু ব্যবহৃত হয় তাহার নাম কার্নোবা মোম (carnauba

wax)। মৌচাকের মোমও এই জাতীয়। ইহারা সকলেই এস্টার, কিন্তু এই সকল এস্টার গ্লিসারিন হইতে উদ্ভূত নয়, সুতরাং ইহারা গ্লিসারাইড নয়। মৌচাকের মোমে আছে মিরিসিল পামিটেট, $C_{15}H_{31}COOC_{30}H_{61}$।

উদ্ভিজ্জ তৈল এবং জান্তব চর্বিগুলি প্রশম পদার্থ। ইহারা বেনজিন, অ্যাসিটোন, ইথার প্রভৃতি জৈব দ্রাবকে দ্রবীভূত হয়। এই সকল পদার্থকে ক্ষারকের সহিত ফুটাইলে সহজেই আর্দ্রবিশ্লেষিত হইয়া যায়।


তৈল + NaOH = গ্লিসারিন + সোডিয়াম লবণ

(সাবান)


$$C_3H_5(COOC_{17}H_{35})_3 + 3NaOH$$

(গ্লিসারাইড)

$$= C_3H_5(OH)_3 + 3C_{17}H_{35}COONa$$


(গ্লিসারিন) (সোডিয়াম স্টিয়ারেট সাবান)

তৈল হইতে সাবান প্রস্তুত এই ভাবেই হয়। তৈলের আর্দ্র বিশ্লেষণে যে জৈব লবণ পাওয়া যায় তাহাই সাবান।

গ্লিসারাইড তৈলের ভিতর অপরিপক্ক জৈব-অ্যাসিড থাকিলে তৈলটি তরল এবং অনেক সময় ব্যবহারের অনুপযুক্ত হয়। নিকেল প্রভাবকের সান্নিধ্যে উহাতে হাইড্রোজেন গ্যাস পরিচালিত করিলে, অ্যাসিড অংশ পরিপক্ক হইয়া যায় এবং তৈলটি ধীরে ধীরে বর্ণহীন সাদা ও কঠিনাকার হইয়া ওঠে। এই ভাবেই অনেক তৈলকে চর্বিতে রূপান্তরিত করা হইয়াছে। বনস্পতি ঘি এইরূপে উদ্ভিজ্জ তৈল হইতে প্রস্তুত হয়। এই পদ্ধতিকে বলে **"তৈলের হাইড্রোজেনেসন"**।

HCN-এর হাইড্রোজেনটি বিভিন্ন অ্যালকিল দ্বারা প্রতিস্থাপিত করিলে নানারকম অ্যালকিল সায়নাইড পাওয়া যাইবে। পটাসিয়াম সায়নাইডের সহিত অ্যালকিল আয়োডাইডের বিক্রিয়ার ফলে এই সকল যৌগ পাওয়া সম্ভব।

মিথাইল আয়োডাইড এবং পটাসিয়াম সায়নাইড হইতে মিথাইল সায়নাইড প্রস্তুত হয়।


$$CH_3I + KCN = CH_3CN + KI$$

**২৮-৫। সারবন্দী যৌগে কার্বন সংখ্যার হ্রাসবৃদ্ধি:** পূর্ববর্তী অধ্যায়গুলিতে আমরা মোটামুটি বিভিন্ন গোষ্ঠীর প্রধান বিক্রিয়াগুলির আলোচনা করিয়াছি। প্রত্যেক সমসংস্থ বা সমগোত্রীয় গোষ্ঠীর ভিতরেই বিভিন্নসংখ্যক কার্বন-পরমাণু-যুক্ত পদার্থ রহিয়াছে। যেমন, $CH_3OH$, $CH_3CH_2OH$,

$CH_3CH_2CH_2OH$। কিভাবে কার্বন-সংখ্যা বৃদ্ধি বা হ্রাস করিয়া একটি যৌগকে অপর একটি যৌগে পরিণত করা সম্ভব কয়েকটি উদাহরণ সাহায্যে তাহা সম্যক বুঝা যাইবে।

**উদাহরণ ১। মিথাইল কোহল হইতে ইথাইল কোহল :**







**উদাহরণ ২। ইথাইল কোহল হইতে মিথাইল কোহল :**







**উদাহরণ ৩। অ্যাসেটিক অ্যাসিড হইতে প্রপিয়নিক অ্যাসিড :**










**উদাহরণ ৪। কার্বন ও হাইড্রোজেন মৌল হইতে অ্যাসেটিক অ্যাসিড :**












মিথেন হইতে উদ্ভূত কয়েকটি যৌগ

# উনত্রিংশ অধ্যায়

## শর্করা। কার্বোহাইড্রেট।

২৯-১। আমাদের খাদ্য প্রধানতঃ তিন রকমের—প্রোটিন, স্নেহ বা ফ্যাট, এবং কার্বোহাইড্রেট। মাছ, মাংস, ডিম ইত্যাদি প্রোটিন, ঘি, তেল প্রভৃতি স্নেহ, এবং চিনি, চাউল, গম, যব প্রভৃতি কার্বোহাইড্রেট। এই সকল খাদ্যবস্তু ছাড়াও অন্যান্য প্রকারের কার্বোহাইড্রেট আছে। যেমন—তুলা, কাগজ প্রভৃতিও কার্বোহাইড্রেট।

কার্বোহাইড্রেট যৌগমাত্রেরই সাধারণ সঙ্কেত $C_x(H_2O)_y$। সুতরাং সমস্ত কার্বোহাইড্রেট কার্বন, হাইড্রোজেন এবং অক্সিজেন সমন্বিত যৌগ এবং উহাদের ভিতরে হাইড্রোজেন এবং অক্সিজেন সর্বদাই (২ : ১) অর্থাৎ জলে যে অনুপাতে থাকে সেই অনুপাতে আছে। অবশ্য একথা মনে রাখিতে হইবে যে, কোন জৈব যৌগে হাইড্রোজেন ও অক্সিজেনের এই অনুপাত থাকিলেই উহা কার্বোহাইড্রেট হইবে না। যেমন, অ্যাসেটিক অ্যাসিড, $C_2H_4O_2$, কার্বোহাইড্রেট নহে।

কার্বোহাইড্রেট-সমূহকে তিনটি প্রধান শ্রেণীতে বিভক্ত করা হইয়াছে :—

(১) শর্করা—যথা, আখের চিনি, গ্লুকোজ ইত্যাদি।

(২) স্টার্চ বা শ্বেতসার—চাউল, গম, আলু, বার্লি প্রভৃতি।

(৩) সেলুলোজ—তুলা, পাট, কাগজ, ঘাস, বাঁশ ও কাঠের প্রধান অংশ ইত্যাদি।

স্টার্চ বা সেলুলোজ জাতীয় পদার্থগুলির অণুগুলি খুবই বড় এবং বেশ জটিল। খুব সাধারণ স্টার্চেরও আণবিক গুরুত্ব ৩০০০০-৪০০০০ হইয়া থাকে। সভ্যতার ইতিহাসে সেলুলোজের দান অসামান্য। তুলা, পাট আমাদের বস্ত্রসমস্যার সমাধান করিয়াছে, ঘাস, বাঁশ হইতে কাগজ না হইলে দ্রুত শিক্ষা বিস্তার সম্ভব হইত না। আবার সেলুলোজ হইতেই নানা প্লাস্টিক শিল্প গড়িয়া উঠিয়াছে। কৃত্রিম রেশমও সেলুলোজ হইতে প্রস্তুত হয়। শিল্প ও ব্যবসায়ে সেলুলোজ বিশিষ্ট ভূমিকা গ্রহণ করিয়াছে। এখানে আমরা কেবলমাত্র দুই একটি শর্করার বিষয় আলোচনা করিব।

**২৯-২। শর্করা:** বিভিন্ন উদ্ভিদে এবং প্রাণিদেহে নানা রকমের শর্করা বা চিনি পাওয়া যায়। শর্করা মাত্রেই মিষ্টস্বাদযুক্ত, জলে দ্রবণীয় এবং স্ফটিকাকার পদার্থ। এই হিসাবে সেলুলোজ বা স্টার্চ হইতে তাহারা স্বতন্ত্র। চিনি আবার দুই রকমের: (১) মনো-স্যাকারাইড (monosaccharides)—ইহাদের অণুতে ৯টির অধিক কার্বন-পরমাণু থাকে না। যেমন, গ্লুকোজ $C_6H_{12}O_6$, ফ্রুক্টোজ, $C_6H_{12}O_6$, জাইলোজ, $C_5H_{10}O_6$, ইত্যাদি। (২) ডাই-স্যাকারাইড (disaccharides): ইহাদের অণুতে ১২ বা ১৮টি কার্বন-পরমাণু সচরাচর দেখা যায়। আখের চিনি, $C_{12}H_{22}O_{11}$, রাফিনোজ, $C_{18}H_{32}O_{16}$ ইত্যাদি।

সমস্ত স্যাকারাইডই কোহল জাতীয় এবং উহাদের অণুতে বহুসংখ্যক OH-মূলক থাকে। মনোস্যাকারাইডে কোহল মূলক ছাড়াও অ্যালডিহাইড বা কিটোনের মূলক থাকিবে। ডাই-স্যাকারাইড-গুলি একাধিক মনোস্যাকারাইডের সংযোগে উদ্ভূত।

**২৯-৩। গ্লুকোজ (Glucose) $C_6H_{12}O_6$:** মনোস্যাকারাইড শর্করার মধ্যে গ্লুকোজই সবপ্রধান। চাকের এবং ফুলের মধুতে, নানারকম ফলে, আঙুরে গ্লুকোজ থাকে। এইজন্য গ্লুকোজের অপর নাম দ্রাক্ষাশর্করা। জীবকোষেও গ্লুকোজ পাওয়া যায়। জীবদেহে স্টার্চ এবং সেলুলোজের বিশ্লেষণেই প্রধানতঃ গ্লুকোজের উৎপত্তি হয়।

ডাই স্যাকারাইড এবং স্টার্চ অথবা সেলুলোজ সবই গ্লুকোজ-উদ্ভূত যৌগ। বস্তুতঃ এই সমস্ত পদার্থকে আর্দ্রবিশ্লেষিত করিয়াই গ্লুকোজ তৈয়ারী করা হয়।

ইক্ষুশর্করা ডাই-স্যাকারাইড ($C_{12}H_{22}O_{11}$), ইহার গাঢ় দ্রবণ গাঢ় HCl দ্বারা আর্দ্র বিশ্লেষণ করা হয় ( ৫০°C )। ইক্ষুশর্করা একটি জলের অণুর সহযোগে গ্লুকোজ ও ফ্রুক্টোজে পরিণত হইয়া যায়। আংশিক কেলাসন সাহায্যে এই উৎপন্ন দ্রব্য দুইটি পৃথক করিয়া লওয়া হয়।

$$\underset{\text{ইক্ষুশর্করা}}{C_{12}H_{22}O_{11}} + H_2O \xrightarrow{HCl} \underset{\text{গ্লুকোজ}}{C_6H_{12}O_6} + \underset{\text{ফ্রুক্টোজ}}{C_6H_{12}O_6}$$

চাউল অথবা আলুর স্টার্চ বিশ্লেষিত করিয়া প্রচুর গ্লুকোজ প্রস্তুত হয়। খোসা ছাড়াইয়া আলু বা চাউলের শ্বেতসার পিষিয়া লইয়া জলের সহিত মিশাইয়া লওয়া হয়। অতিরিক্ত চাপে ০.৫% লঘু সালফিউরিক অ্যাসিড সহ ফুটাইলে

উহার আর্দ্র-বিশ্লেষণ দুই ঘণ্টাতেই সম্পন্ন হইয়া যায়। অতঃপর সোডা দ্বারা উহার অম্লত্ব প্রশমিত করিয়া প্রাণিজ অঙ্গার সাহায্যে পরিষ্কার করিয়া ছাঁকিয়া লওয়া হয়। দ্রবণটি ঘনীভূত করিয়া শীতল করিলে কঠিন স্ফটিকাকারে গ্লুকোজ পাওয়া যায়।



$$(C_6H_{10}O_5)_n + {}_nH_2O = {}_nC_6H_{12}O_6$$

স্টার্চ গ্লুকোজ

গ্লুকোজের মোটামুটি সংযুতি সঙ্কেত—



$$CH_2OH-CHOH-CHOH-CHOH-CHOH-CHO।$$

সুতরাং ইহাতে অ্যালডিহাইড এবং অ্যালকোহল উভয়েরই ধর্ম পরিলক্ষিত হয়।

(১) অ্যালডিহাইড হিসাবে গ্লুকোজ বিজারণ-গুণ সম্পন্ন। ফেলিং দ্রবণ, অ্যামোনিয়া যুক্ত $AgNO_3$ দ্রবণ ইত্যাদি গ্লুকোজ দ্বারা সহজেই বিজারিত হইয়া থাকে। অ্যালডিহাইডের অন্যান্য বিক্রিয়াও ইহাতে দেখা যায় :—



(ক) $CH_2OH(CHOH)_4CHO + HCN = CH_2OH(CHOH)_4CHOH.CN$



(খ) $CH_2OH(CHOH)_4CHO + NH_2OH = CH_2OH(CHOH)_4CH=NOH + H_2O$



(গ) $CH_2OH(CHOH)_4CHO + O \longrightarrow CH_2OH(CHOH)_4COOH$





(ঘ) $CH_2OH(CHOH)_4CHO \xrightarrow{HNO_3} COOH-COOH$

জারণ অক্সালিক অ্যাসিড

**২৯-৪। ফ্রুক্টোজ (Fructose), $C_6H_{12}O_6$ :** ইহা গ্লুকোজের সমযোগী সুতরাং সঙ্কেত একই, তবে সংযুতি স্বতন্ত্র। ফলের ভিতরেই ফ্রুক্টোজ বেশী পাওয়া যায়। চিনির আর্দ্র-বিশ্লেষণে গ্লুকোজের সহিত ফ্রুক্টোজও পাওয়া যায়। এই ভাবেই উহা তৈয়ারী হয়।

ফ্রুক্টোজ কিটোন জাতীয় শর্করা। উহাতে কোহলের মূলক ছাড়া একটি কিটোন মূলক (CO) আছে। উহার সঙ্কেত $CH_2OH-CHOH-CHOH-CHOH-CO-CH_2OH$। সুতরাং উহাতে কিটোনের ধর্ম বর্তমান। কোহলের মত ব্যবহারও আছে।

**২৯-৫। ইক্ষু-শর্করা ( Cane sugar ), $C_{12}H_{22}O_{11}$ :** যে চিনি আমরা সর্বদা ব্যবহার করি, উহা আখের চিনি বা ইক্ষুশর্করা। ইহা ডাই-স্যাকারাইড। বীটের চিনিও একই পদার্থ। অনেক তালজাতীয় ফলে এবং আনারসেও এই শর্করা আছে। আখে ১২-১৯% ভাগ চিনি থাকে।

আখ হইতে এই চিনি অনায়াসেই প্রস্তুত করা যায়। ছোট ছোট টুকরা কাটিয়া কাটিযা যন্ত্রের চাপে আখের রস বাহির করিয়া লওয়া হয়। রসটি প্রথমে একবার ছাঁকিয়া লইয়া উহাতে চুন মিশাইয়া প্রায় ১০০°C উষ্ণতা পর্যন্ত তাপিত করা হয়। প্রয়োজন হইলে তারপর কিছু $SO_2$ গ্যাস উহাতে পরিচালিত করা হয়। চুন এবং $SO_2$ এর প্রক্রিয়ার ফলে রসে যে সমস্ত অ্যাসিড বা অপ্রয়োজনীয় মালিন্য থাকে তাহা অধঃক্ষিপ্ত হইয়া থিতাইয়া পড়ে। এই সকল প্রক্রিয়ার সময় রসের দ্রবণটি যথাসম্ভব প্রশম অবস্থায় রাখা হয়। ইহার পর, রসটি পাম্পের সাহায্যে বড় বড় ট্যাঙ্কে লইয়া যাওয়া হয়। অনুপ্রেষ পাতনের সাহায্যে উহার জল অনেকটা উদ্বায়িত করিয়া লইলে রসটি খুব গাঢ় হইয়া পড়ে। তৎপর আস্তে আস্তে ঠাণ্ডা করিলে রস হইতে চিনির স্ফটিক নিষ্ক্রান্ত হইবে। চোষক পাম্পের সাহায্যে শেষদ্রব গুড় সরাইয়া চিনি পৃথক করা হয়।

ইক্ষুশর্করা বর্ণহীন স্ফটিকাকার মিষ্ট পদার্থ। জলে দ্রবণীয় কিন্তু কোহলে দ্রবীভূত হয় না। প্রায় ২০০°C উষ্ণতায় উহার জল খানিকটা উদ্বায়িত হইয়া গেলে আঠাল চিনি বা ক্যারামেল পাওয়া যায়। নানারকম লজেন্স, মিছরি জাতীয় পদার্থ উহা হইতে প্রস্তুত হয়।

ইক্ষুশর্করার কোন বিজারণ গুণ নাই। লঘু অ্যাসিড বা ক্ষার দ্রবণের সাহায্যে ইহাকে আর্দ্রবিশ্লেষিত করিলে ইহা গ্লুকোজ এবং ফ্রুক্টোজে পরিণত হয়। ইনভারটেস ( Invertase ) উৎসেচকের সন্ধানের ফলেও চিনির এই আর্দ্রবিশ্লেষণ হয়। গাঢ় নাইট্রিক অ্যাসিডের আক্রমণে চিনি অক্সালিক অ্যাসিডে পরিণত হয়। খাদ্য হিসাবে এবং বহুরকম খাদ্যপ্রস্তুতিতে চিনির প্রচুর ব্যবহার আছে।

শর্করাগুলি মিষ্টপদার্থ বটে তবে সমস্ত চিনির মিষ্টত্ব সমান নহে। পারস্পরিক মিষ্টত্বের অনুপাত নিম্নরূপ :—

| চিনি | | মিষ্টত্ব |
|---|---|---|
| ইক্ষুশর্করা | — | ১০০ |
| গ্লুকোজ | — | ৭৪ |
| ফ্রুক্টোজ | — | ১৭০ |
| ল্যাক্টোজ ( দুগ্ধজাত ) | — | ১৬ |

**খাদ্য ও রসায়ন :** কয়লা বা পেট্রোল ব্যতিরেকে যেমন ইঞ্জিন বা মোটর চলে না, তেমনই মানবদেহে উহার প্রয়োজনীয় খাদ্য সরবরাহ না করিলে উহা চলিতে পারে না। দেহের ভিতরে অস্থি, মাংস, পেশী ও নানা প্রত্যঙ্গে আছে অসংখ্য ক্ষুদ্র ক্ষুদ্র কোষ। এই কোষগুলির ভিতরের প্রোটোপ্লাজমে সতত নানারকম পরিবর্তন সংঘটিত হইতেছে। ইহাই প্রাণশক্তির পরিচয়। আমরা চিন্তা করি, কথা বলি, পরিশ্রম করি, কাজ করি,—এই সব প্রত্যেক ব্যাপারেই আমাদের দেহের ভিতরে রাসায়নিক পরিবর্তন ঘটে। এই সকল পরিবর্তনের ফলে যে শক্তি উৎসারিত হয়, তাহাই আমাদের সকল কাজ করিতে সাহায্য করে। শুধু তাই নয়, যদি খাদ্যের অভাব ঘটে, ক্ষুদ্র ক্ষুদ্র কোষগুলি পর্যন্ত শক্তি উৎপাদনে লয় পাইয়া যায়। খাদ্য সরবরাহ করিলে, পাকস্থলীতে উহা জীর্ণ হইয়া রক্তের সাহায্যে সমস্ত কোষে কোষে নানা পদার্থরূপে ছড়াইয়া পড়ে। এই সকল পদার্থেরই পরে রাসায়নিক বিকার ঘটে। ইহাদের প্রায় সমস্ত বিক্রিয়াগুলিই তাপ-উদ্গারী। যদি দেহের ভিতর খাদ্য সরবরাহ না করা হয়, তবে শক্তি উৎপাদন সম্ভব হইবে না। কোষগুলি ধীরে ধীরে জীর্ণ হইয়া গিয়া লয় পাইবে। আমাদের কোন কাজ করার বা চিন্তা করার শক্তি-সামর্থ্য থাকিবে না এবং দেহের প্রয়োজনীয় উত্তাপ রাখাও সম্ভব হইবে না। ফলে প্রাণশক্তি লোপ পাইবে—মৃত্যু অনিবার্য হইবে।

খাদ্যের প্রয়োজন প্রধানতঃ তিনটি কারণে :

(১) শক্তি উৎপাদন করিয়া দেহের কর্মক্ষমতা ও সাধারণ ব্যবস্থা অটুট রাখা ও রক্ষণাবেক্ষণ করা ;

(২) দেহের উন্নতি, পুষ্টি ও বৃদ্ধিতে সাহায্য করা ;

(৩) অনিবার্য কারণে যে সকল কোষ লয় পাইবে সেগুলিকে পুনরায় সৃষ্টি করিয়া দেহের সমতা রক্ষা করা।

পূর্বেই বলিয়াছি, খাদ্য হিসাবে আমরা প্রধানতঃ তিন রকমের জৈব-পদার্থ গ্রহণ করি :

(ক) কার্বোহাইড্রেট—( চিনি, চাউল, আলু প্রভৃতি )

(খ) স্নেহ-জাতীয়—( ঘি, তেল, মাখন প্রভৃতি )

(গ) প্রোটিন-জাতীয়—( মাছ, মাংস, ডিম ইত্যাদি )।

দেহের আভ্যন্তরিক প্রক্রিয়াগুলির সুষ্ঠু ও সঙ্গত পরিচালনার জন্য এই তিন

রকমের খাদ্যই প্রয়োজন এবং সচরাচর নির্দিষ্ট অনুপাতেই থাকা উচিত। কেবলমাত্র একরকমের খাদ্য ( যথা—প্রোটিন ) দিলেই চলিবে না। এই সকল জৈব-পদার্থের রাসায়নিক পরিবর্তনে শক্তি-উৎপাদন ত হয়ই, উপরন্তু ইহাদের সাহায্যে দেহের পুষ্টি ও বৃদ্ধি হইয়া থাকে। এখানে অবশ্য উল্লেখ করা প্রয়োজন যে এই সকল পদার্থের পরিবর্তনে সাহায্য করার জন্য বিকারক হিসাবে আরও দুইটি পদার্থ নিরন্তর সরবরাহ করা আবশ্যক—ইহারা হইতেছে জল এবং অক্সিজেন। জল ও অক্সিজেন ব্যতীত দেহের ভিতরের বিক্রিয়া সম্ভব নয়। পদার্থগুলির পরিবর্তনে বহু উৎসেচক এবং প্রভাবকের সাহায্য অপরিহার্য। উৎসেচকগুলি অবশ্য দেহের ভিতরেই আছে। যে সকল খাদ্যবস্তু আমরা গ্রহণ করি, দেহের অভ্যন্তরে সেগুলির বিভিন্ন রকমের পরিণতি সম্ভব। দেহের পুষ্টির জন্য সচরাচর যে রকম বিক্রিয়া বা পরিণতি প্রয়োজন তৎপরিবর্তে অন্যরকমের বিক্রিয়া সংঘটিত হইয়া দেহের ক্ষতিও করিতে পারে। অথবা বিক্রিয়াগুলির যে রকম গতিবেগ থাকা উচিত তাহার পরিবর্তে অত্যন্ত দ্রুত বা অত্যন্ত ধীরে সেই বিক্রিয়াগুলি হইয়া দেহের পুষ্টির অভাব বা রোগ সৃষ্টি করিতে পারে। যাহাতে খাদ্যবস্তুর সাহায্যে দেহের পুষ্টি ও সমতা সাধারণভাবে রক্ষা হয় এবং দেহের নানা প্রয়োজন সম্পূর্ণরূপে মিটে, সেজন্য খাদ্যবস্তুর মধ্যে আরও দুইরকমের পদার্থ থাকা একান্তই আবশ্যক। এই পদার্থগুলি হইতেছে কিছু খনিজ লবণ এবং ভাইটামিন বা খাদ্যপ্রাণ। এই পদার্থগুলি আমাদের খুব সামান্যই প্রয়োজন কিন্তু অপরিহার্য। প্রকৃতিজাত যে সকল খাদ্য আমরা গ্রহণ করি উহার সঙ্গেই এই সকল দ্রব্য দেহে প্রবেশ করে। যদি খাদ্যের কৃত্রিমতার জন্য ইহাদের অভাব ঘটে তবে পৃথকভাবে এই সকল দ্রব্য দেহে সরবরাহ করা প্রয়োজন। অতএব দেখা যাইতেছে খাদ্য হিসাবে আমাদের গ্রহণ করা উচিত :—

(ক) জৈবজাতীয় পদার্থ—কার্বোহাইড্রেট, স্নেহ ও প্রোটিন

(খ) খনিজ লবণ—ক্যালসিয়াম, সোডিয়াম, ইত্যাদির লবণ

(গ) ভাইটামিন—'এ', 'বি', 'সি', 'ডি', ইত্যাদি

(ঘ) অক্সিজেন ও জল—বিকারক হিসাবে।

**খনিজ লবণ :** সোডিয়াম, পটাসিয়াম, ক্যালসিয়াম, লৌহ, কপার ঘটিত লবণ সামান্য পরিমাণে আমাদের প্রয়োজন। ফসফরাস্ ও সালফার্ যৌগও

দেহের পুষ্টিতে আবশ্যক। ম্যাঙ্গানিজ, ফ্লুরিন, ক্লোরিন, আয়োডিনও থাকা উচিত। সাধারণ খাদ্যে যে সকল উৎস হইতে এগুলি পাওয়া যায় তাহার একটি সংক্ষিপ্ত তালিকা দেওয়া হইল :

| খনিজ-দ্রব্য | উৎস |
|---|---|
| ১। সোডিয়াম | সাধারণ আমিষ পদার্থ, মাংস ইত্যাদি |
| ২। পটাসিয়াম | শাক-সব্জী ও কোন কোন আমিষ পদার্থ |
| ৩। কপার | সিমজাতীয় ফল, লিভার, কিড্নী ইত্যাদি |
| ৪। লৌহ | সিমজাতীয় ফল, শাকপাতা, ডিমের কুসুম, লিভার |
| ৫। ক্যালসিয়াম | দুধ, পনীর, গম, ডিম ইত্যাদি |
| ৬। ম্যাগনেসিয়াম | সবুজ শাকপাতা, কোকো, চাউল |

**ভাইটামিন :** দেহের আভ্যন্তরীণ বিক্রিয়াগুলিকে সংহত করিয়া নির্দিষ্টরূপে ও প্রয়োজনানুযায়ী পরিচালনার জন্য ভাইটামিনের প্রয়োজন। এই পদার্থগুলি খুবই সামান্য পরিমাণে দেহের প্রয়োজন। কিন্তু ইহাদের অবর্তমানে দেহের ভিতর নানারূপ অপক্রিয়া দেখা দেয় এবং ফলে ভাইটামিন-অভাবজনিত রোগের আবির্ভাব হয়। যেমন, খাদ্যবস্তুতে ভাইটামিন "বি" না থাকিলে বেরিবেরি রোগ দেখা দেয়, ভাইটামিন "সি" না থাকিলে দুরন্ত স্কার্ভি রোগ হয়। ভাইটামিনগুলি জৈবজাতীয় পদার্থ এবং প্রায়ই খুব জটিল পদার্থ। কোন কোন ভাইটামিন, যেমন ভাইটামিন "বি" অথবা "সি" জলেই দ্রবণীয়, আবার ভাইটামিন "এ", "ডি"……ইহারা স্নেহদ্রব্য। এপর্যন্ত "এ", "বি", "সি", "ডি" প্রভৃতি এক ডজনেরও অধিক ভাইটামিনের অস্তিত্ব প্রমাণিত হইয়াছে, আবার ইহার মধ্যে কোন কোন ভাইটামিন একাধিক ভাইটামিনের মিশ্রণ—যেমন "বি" ভাইটামিনের ভিতর পাঁচটি বিভিন্ন ভাইটামিন বর্তমান। দেহের প্রয়োজনে প্রত্যেক ভাইটামিনের নির্দিষ্ট কার্যকারিতা আছে। প্রধান ভাইটামিনগুলি আমরা নিম্নলিখিত খাদ্যবস্তু হইতে সাধারণতঃ গ্রহণ করি।

| ভাইটামিন | খাদ্যবস্তু |
|---|---|
| "এ" | লিভার, দুধ, ডিম এবং সবুজ শাকপাতা |
| "বি" | গম, আছাঁটা চাউল, ঈস্ট, ডাল ইত্যাদি |
| "সি" | লেবু, কমলাজাতীয় ফল, টোমাটো, কফি, সাধারণ কাঁচা সব্জী |
| "ডি" | মাছের লিভারের তেল, ডিম, মাখন ইত্যাদি। |

খাদ্যপদার্থের পরিবর্তনগুলি কিন্তু দেহের ধাপে ধাপে সংঘটিত হয়। একটি উদাহরণ হইতে সহজেই উহা উপলব্ধি করা যাইবে। আমরা যখন ভাত খাই, উহাতে কার্বোহাইড্রেট—স্টার্চ থাকে। প্রথমে উহা মুখের ভিতরে লালার সংস্পর্শে আসে। লালার ভিতরে "টাইলিন" (Ptylin) নামে একটি উৎসেচক আছে। চর্বণের সময় এই টাইলিন দ্বারা উহা জীর্ণ হইতে থাকে এবং পাকস্থলীতে যাওয়ার সময় উহা আস্তে আস্তে গ্লুকোজে পরিণত হইতে থাকে। খাদ্য গেলে পাকস্থলীতে পাচক রস উৎপন্ন হয়। ইহাতে খানিকটা হাইড্রোক্লোরিক অ্যাসিড এবং পেপসিন, রেনিন প্রভৃতি উৎসেচক থাকে। ইহাদের সাহায্যে বিভিন্ন খাদ্যবস্তু জীর্ণ হইতে থাকে। কার্বোহাইড্রেট এখানে সম্পূর্ণরূপে গ্লুকোজে পরিণত হয়। আংশিক জীর্ণ খাদ্যবস্তু ধীরে ধীরে পাকস্থলী হইতে গ্রহণীর ভিতর দিয়া নীচের দিকে যাওয়ার সময় লিভার হইতে নিঃসারিত পিত্ত দ্বারা এবং অগ্ন্যাশয়ের রস দ্বারা সম্পূর্ণ জীর্ণ হইয়া থাকে। অতঃপর গ্লুকোজ এবং অন্যান্য যে সকল দ্রব্য দেহের জন্য প্রয়োজন, ক্ষুদ্রান্ত্র হইতে ছোট ছোট রক্তনালীর সাহায্যে সেগুলি শোষিত হইয়া বিভিন্ন কোষে পরিচালিত হয়। অপ্রয়োজনীয় পদার্থগুলি মল-নালীর দিকে চলিয়া যায়। কোষের ভিতর যে গ্লুকোজ উপস্থিত হয়, রক্তের সহিত মিশ্রিত অক্সিজেন দ্বারা জারিত হইয়া উহা কার্বন-ডাই অক্সাইড ও জলে পরিণতি লাভ করে। এই ভাবেই ধীরে ধীরে বিক্রিয়াগুলি সংঘটিত হইতে থাকে।

## ত্রিংশ অধ্যায়

# বৃত্তাকার জৈবপদার্থ

বহুকাল হইতেই নানারকম সুগন্ধযুক্ত উদ্ভিজ্জ পদার্থ মানুষ ব্যবহার করিয়া আসিতেছে। পরীক্ষায় ইহাদের অধিকাংশই দেখা যায় বৃত্তাকার কঠিন-যৌগ। সমস্ত বৃত্তাকার কার্বন-যৌগই বেনজিন ($C_6H_6$) হাইড্রোকার্বন হইতে উদ্ভূত মনে করা হয়। তাই, এখন সমস্ত বেনজিন-উদ্ভূত অথবা বৃত্তাকার যৌগকেই

"গন্ধবহ (aromatic) যৌগ" বলা হয়—তাহাদের গন্ধ থাকুক আর নাই থাকুক।

রাসায়নিক ধর্মের পার্থক্য থাকার জন্য বৃত্তাকার কার্বন-যৌগ সারবন্দী কার্বন-যৌগ হইতে পৃথক আলোচনা করা হয়, যদিও এক শ্রেণীর যৌগ হইতে অপর শ্রেণীর যৌগ উৎপাদন সম্ভব। অ্যাসিটিলীন হইতে বেনজিন পাওয়া যায়, আবার বেনজিন হইতে ম্যালেইক অ্যাসিড পাওয়া সম্ভব।

জৈব যৌগের প্রায় তিন চতুর্থাংশই বৃত্তাকার যৌগ। আলকাতরা হইতেই তিনশতাধিক প্রধান বৃত্তাকার যৌগ পাওয়া যায় এবং এইগুলি হইতে বহু সহস্র যৌগ প্রস্তুত করা সম্ভব হইয়াছে। ল্যাবরেটরীতেও সংখ্যাতীত যৌগ প্রস্তুত হইয়াছে। অসংখ্য রঞ্জকদ্রব্য, বহু প্লাস্টিক, নানারকমের গন্ধদ্রব্য ও ঔষধ বৃত্তাকার যৌগ। জার্মান রসায়নবিদ বায়ারের কৃত্রিম নীল উৎপাদন ভারতবর্ষকে কুখ্যাত নীলের অত্যাচার হইতে রক্ষা করিয়াছে। এই নীলও বৃত্তাকার যৌগ।

**৩০-১। আলকাতরার পাতনঃ** পূর্বেই বলা হইয়াছে, কয়লার অন্তর্ধূমপাতনের ফলে নানারকম মূল্যবান পদার্থ পাওয়া যায়। ইহাদের মধ্যে আলকাতরা অন্যতম। একদা বহু উপেক্ষিত আলকাতরা হইতে বর্তমানে নানারকম ঔষধ, রঞ্জক, সুগন্ধি, বিস্ফোরক, বীজবারক ইত্যাদি প্রস্তুত হইতেছে।

আলকাতরাতে সূক্ষ্ম কার্বনের কণা ছাড়াও নানারকম অম্ল, ক্ষারক ও প্রশম জটিল পদার্থ মিশ্রিত থাকে। লোহার বড় ট্যাঙ্কে আলকাতরাকে উত্তপ্ত করিয়া উহার নানাবিধ উপাদান উদ্বায়িত করা হয়। বিভিন্ন উষ্ণতায় উদ্বায়ী বাষ্পগুলি পৃথক সংগ্রহ করিয়া মোটামুটি চার রকম তৈল সংগ্রহ করা হয়। এই ভাবে প্রায় ৪০০°C উষ্ণতা পর্যন্ত উহাকে উত্তপ্ত করিলে প্রায় ৪০% ভাগ পাতিত হইয়া যায় এবং যে কালো পদার্থ ট্যাঙ্কে পড়িয়া থাকে উহা পিচ (Pitch)। বিভিন্ন উষ্ণতায় সংগৃহীত পদার্থগুলি :—

| | | উষ্ণতা °C | | আনুমানিক শতকরা ভাগ | | প্রধান উপাদান |
|---|---|---|---|---|---|---|
| (i) লাইট অয়েল | — | ১৭০° | — | ৮% | — | বেনজিন |
| (ii) কার্বলিক অয়েল | — | ২৩০° | — | ১০% | — | ফিনোল, ন্যাপথালিন |

| | উষ্ণতা °C | | আনুমানিক শতকরা ভাগ | | প্রধান উপাদান |
|---|---|---|---|---|---|
| (iii) ক্রিয়োজোট অয়েল— | ২৭০° | — | ১০% | — | ক্রেসোল |
| (iv) অ্যানথ্রাসিন অয়েল— | ৩৬০° | — | ২০% | — | অ্যানথ্রাসিন |

ইহাদের প্রত্যেক অংশকে লইয়া পুনঃ পুনঃ আংশিক পাতন দ্বারা শোধিত করিয়া বিভিন্ন পদার্থ পৃথক করা হয়. লাইট অয়েল লইয়া উহাকে আবার পাতিত কবা হয়। প্রথম ৭০°C পযন্ত বাষ্পগুলিকে আলাদা সংগ্রহ করা হয়। ৭০°Cএব অধিক উষ্ণতায পাতিত পদার্থে প্রায় ৭০% বেনজিন থাকে। $H_2SO_4$ এবং NaOH দ্রবণ দ্বাবা শোধিত এবং পবিষ্কৃত করিয়া আবাব আংশিক পাতন কবিলে বেনজিন পাওযা যায। এই বেনজিন বৃত্তাকার যৌগসমূহেব আদি-পদার্থ।

**৩০-২। বেনজিন, $C_6H_6$ :** বেনজিন বৃত্তাকাব হাইড্রোকার্বন যৌগ। উহাব অণুতে ছযটি কার্বন পবমাণু পবস্পবেব সহিত যুক্ত হওযাব ফলে একটি যডভুজ সৃষ্টি হইযাছে। প্রত্যেকটি কার্বনেব সঙ্গে একটি হাইড্রোজেন পরমাণুও যুক্ত আছে। কার্বন পবমাণুদেব ভিতরে তিনটি দ্বিবন্ধ এবং তিনটি সাধারণ যোজক বর্তমান।




অতএব প্রত্যেকটি কার্বন পরমাণুব যোজ্যতাই চার প্রতিপন্ন হইবে। বেনজিনের এই সংযুক্তিসঙ্কেত কেকুলে (Kekule) প্রথম প্রস্তাব করেন। বিভিন্ন পরীক্ষার ফলে এই সঙ্কেতই এখন সর্বজনগ্রাহ্য বলিয়া স্বীকৃত হইয়াছে। অনেক সময় কেবল একটি যডভুজ মাত্র অঙ্কন করিয়া ⬡ বেনজিনকে প্রকাশ করা হয়।

বেনজিনের ভিতর দ্বিবন্ধ থাকিলেও উহা খুব স্থায়ী যৌগ, এই ষড়ভুজ বৃত্তকে ভাঙিয়া ফেলা অপেক্ষাকৃত কঠিন ব্যাপার। সংলগ্ন হাইড্রোজেন পরমাণুগুলিকে বিভিন্ন মূলক দ্বারা অবস্থাবিশেষে প্রতিস্থাপন করিয়া নানারকম যৌগিকপদার্থ প্রস্তুত করা সম্ভব। যেমন:—















ইত্যাদি।

আবার অনেক যৌগিকপদার্থের একটি অণুতে একাধিক বেনজিন বৃত্তের সমাবেশ হইতে পারে। যেমন :—







ন্যাপথালিন $C_{10}H_8$ বেনজিল $C_{14}H_{10}O_2$.

ইহাতে সহজেই বুঝা যায়, বিভিন্ন বিক্রিয়াতে বেনজিনের বৃত্তটি অপরিবর্তিত অবস্থায় বিক্রিয়াতে অংশ গ্রহণ করে। সংলগ্ন হাইড্রোজেনের পরিবর্তন হইতে পারে কিন্তু কার্বন বৃত্ত অটুট থাকে।

**প্রস্তুতি :** আলকাতরার পাতন হইতেই সমস্ত বেনজিন প্রস্তুত হয়। বিভিন্ন উপায়ে ল্যাবরেটরীতেও বেনজিন তৈয়ারী করা যায় বটে, তাত্ত্বিক কৌতূহল ছাড়া উহাদের আর কোন গুরুত্ব নাই।

(ক) উত্তপ্ত নলেব ভিতর দিয়া অ্যাসিটিলীন পবিচালিত করিলে, বেনজিন পাওয়া যায় :— $3C_2H_2 = C_6H_6$

(খ) সোডিয়াম বেনজয়েট এবং সোডালাইম পাতিত কবিলেও বেনজিন পাওয়া সম্ভব :—$C_6H_5COONa + NaOH = C_6H_6 + Na_2CO_3$

**ধর্ম :** জলেব চেয়ে হাল্‌কা, কিন্তু জলেব মতই বর্ণহীন তরল পদার্থ বেনজিন (স্ফুটনাঙ্ক, ৮০°C)। জলেব সঙ্গে বেনজিন মিশেও না। ইহাব একটি বিশিষ্ট গন্ধ আছে। কোহল এবং ইথাবেব সঙ্গে বেনজিন মিশিয়া থাকে।

বেনজিনের হ্যালোজেন এবং অ্যাসিডেব সঙ্গে বিক্রিয়াগুলিই বিশেষ উল্লেখযোগ্য।

(১) সূর্যালোকে ক্লোবিন বা ব্রোমিনেব সহি ) বিক্রিযাতে বেনজিন হইতে যুত-যৌগিক উৎপন্ন হয।


$C_6H_6 + 3Cl_2 = C_6H_6Cl_6$ [বেনজিন হেক্সাক্লোরাইড]

(২) লৌহ অথবা আযোডিন প্রভাবক থাকিলে, ক্লোবিন ও ব্রোমিন আস্তে আস্তে বেনজিনেব হাইড্রোজেনগুলি প্রতিস্থাপিত করে—


$$C_6H_6 \xrightarrow{Cl_2} C_6H_5Cl + HCl$$


$$C_6H_5Cl \xrightarrow{Cl_2} C_6H_4Cl_2 + HCl$$

এইভাবে সমস্ত হাইড্রোজেনগুলিই প্রতিস্থাপিত হইতে পাবে।


$$C_6H_6 + 6Cl_2 = C_6Cl_6 + 6HCl$$

(৩) গাঢ় $H_2SO_4$ এব সান্নিধ্যে, বেনজিন গাঢ় $HNO_3$ দ্বাবা আক্রান্ত হইয়া নাইট্রোবেনজিনে পবিণত হয।


$$C_6H_6 + HNO_3 = C_6H_5NO_2 + H_2O$$

(৪) সালফিউবিক অ্যাসিড সহ বেনজিন উত্তপ্ত কবিলে বেনজিন-সালফনিক অ্যাসিড পাওয়া যায়। $C_6H_6 + H_2SO_4 = C_6H_5SO_3H + H_2O$

(৫) শ্বেততপ্ত নলের ভিতব দিয়া বেনজিন বাষ্প পরিচালিত করিলে ডাইফিনাইল পাওয়া যায় :— $2C_6H_6 = C_6H_5-C_6H_5 + H_2$

(৬) ২০০°C উষ্ণতায় হাইড্রোজেন ও বেনজিন বাষ্পের মিশ্রণ বিচুর্ণ নিকেল প্রভাবকের উপর দিয়া পরিচালিত করিলে হেক্সাহাইড্রো-বেনজিন উৎপন্ন হয় :—



$$C_6H_6 + 3H_2 = C_6H_{12}$$

**ব্যবহার :** তেল ও চর্বির দ্রাবক হিসাবে বেনজিন সর্বদা ব্যবহৃত হয়। পশম ও রেশমের বস্ত্রাদি পরিষ্করণের জন্য বেনজিন ব্যবহার করা হয়। পেট্রোলের সহিত মিশ্রিত অবস্থায় জ্বালানি হিসাবে ইহাকে প্রয়োগ করা হয়। কার্বলিক অ্যাসিড, নাইট্রোবেনজিন প্রভৃতি প্রস্তুতিতে বেনজিন প্রয়োজন।

বেনজিনের হাইড্রোজেন প্রতিস্থাপন করিয়া নানারকম যৌগ প্রস্তুত হয়। সাধারণতঃ ক্লোরো বেনজিন ($C_6H_5Cl$) অথবা নাইট্রোবেনজিনের ($C_6H_5NO_2$) মাধ্যমেই ঐ সকল পদার্থ পাওয়া যায়। নানা রকমের রঙ, বীজবারক, ঔষধ প্রভৃতি বেনজিন-উদ্ভূত যৌগ। যেমন, প্যারাহাইড্রক্সি অ্যাজোবেনজিন ⬡ N=N ⬡ OH একটি রঙ ; অ্যান্টিফেব্রিন, ⬡ $NHCOCH_3$ জ্বরবিনাশক ঔষধ, কার্বলিক অ্যাসিড, ⬡ OH, বীজবারক। সাধারণের প্রয়োজনীয় বেনজিন উদ্ভূত কয়েকটি সরল এবং সহজ যৌগের আলোচনা করা হইতেছে।

**৩০-৩। টলুইন ($C_6H_5—CH_3$) :** ইহাও একটি হাইড্রোকার্বন। ইহাতে বেনজিনের একটি হাইড্রোজেন মিথাইল মূলক ($CH_3$) দ্বারা প্রতিস্থাপিত হইয়াছে। অতএব ইহাকে মিথাইল বেনজিন বলা যায়। বেনজিন হইতে একটি হাইড্রোজেন পরমাণু সরাইয়া লইলে যে একযোজী মূলক থাকিবে তাহাকে বলা হয়, ফিনাইল মূলক ($C_6H_5$)। $C_6H_5Br$ ফিনাইল ব্রোমাইড বা ব্রোমো-বেনজিন, $C_6H_5CH_2COOH$, ফিনাইল অ্যাসেটিক অ্যাসিড।

লাইট অয়েলের আংশিক পাতনের ফলে বেনজিন ছাড়া টলুইনও পাওয়া যায়। আরও দুইটি উপায়ে টলুইন প্রস্তুত করা যায় :

(১) **ফিটিগ পদ্ধতি : (Fittig's method)**—ইথিরীয় দ্রবণে মিথাইল আয়োডাইড এবং ব্রোমোবেনজিনের মিশ্রণে ধাতব সোডিয়াম দিলে, টলুইন পাওয়া যায়। আংশিক পাতন দ্বারা উহা হইতে টলুইন উদ্ধার করা হয় :—



$$C_6H_5Br + 2Na + CH_3I = C_6H_5CH_3 + NaI + NaBr$$

(২) **ফ্রিডেল-ক্রাফ্‌ট পদ্ধতি : (Friedel-Craft's method)—অনার্দ্র** $AlCl_3$ এর প্রভাবে, মিথাইল হ্যালাইড এবং বেনজিনের বিক্রিয়াতে টলুইন পাওয়া যায় :—



$$C_6H_6 + CH_3Cl + [AlCl_3] = C_6H_5CH_3 + HCl + [AlCl_3]$$

যে কোন অ্যালকিল বেনজিন এই উপায়ে প্রস্তুত করা সম্ভব :—



$$C_6H_6 + C_3H_7Cl + [AlCl_3] = C_6H_5C_3H_7 + HCl + [AlCl_3].$$

**ধর্ম :** সমগোত্রীয় বেনজিনের মতই টলুইন বর্ণহীন হালকা তরল পদার্থ (স্ফুটনাঙ্ক, ১১০°C), জলে অদ্রবণীয়, কিন্তু এ্যালকোহল, ইথার প্রভৃতির সহিত সমসত্ত্ব মিশ্রণ করে। টলুইনের রাসায়নিক বিক্রিয়াও বেনজিনের মতই।

(১) ফুটন্ত টলুইনে $Cl_2$-গ্যাস পরিচালিত করিলে, ক্লোরিন মিথাইল মূলকের হাইড্রোজেন প্রতিস্থাপন করে, বৃত্তের হাইড্রোজেনের সহিত বিক্রিয়া করে না। ধীরে ধীরে $CH_3$ এর সমস্ত হাইড্রোজেন প্রতিস্থাপিত হইতে পারে।



$$\underset{\text{টলুইন}}{C_6H_5CH_3} \xrightarrow{Cl_2} \underset{\text{বেনজাইল ক্লোরাইড}}{C_6H_5CH_2Cl} \rightarrow \underset{\text{বেনজাল ক্লোরাইড}}{C_6H_5CHCl_2} \rightarrow \underset{\text{বেঞ্জোট্রাইক্লোরাইড}}{C_6H_5CCl_3}$$

(২) আয়োডিন, ফসফরাস প্রভৃতির প্রভাবে সাধারণ অবস্থায় $Cl_2$-গ্যাস বেনজিনের সহিত বিক্রিয়া করে এবং বেনজিন বৃত্তের হাইড্রোজেন প্রতিস্থাপিত করে। $CH_3$ এর মূলকের কোন রূপান্তর হয় না। এইভাবে তিনরকম ক্লোরো-টলুইন পাওয়া সম্ভব।




যে সমস্ত Cl-পরমাণু বেনজিনের বৃত্তের সহিত যুক্ত, উহাদিগকে সোজাসুজি OH, CN প্রভৃতি দ্বারা প্রতিস্থাপন করা সম্ভব নয়।

(৩) বেনজিনকে জারিত করা সুকঠিন, কিন্তু টলুইনকে জারিত করিলে উহার $CH_3$-শাখাটি প্রথমে—CHO এবং পরে—COOH মূলকে পরিণত হইয়া যায়। এইভাবে বেনজয়িক অ্যাসিড পাওয়া যায়।



$$C_6H_5CH_3 \xrightarrow{\text{ক্রোমিল ক্লোরাইড}} C_6H_5CHO \xrightarrow{KMnO_4} C_6H_5COOH.$$

( টলুইন ) ( বেঞ্জ্যালডিহাইড ) ( বেঞ্জয়িক অ্যাসিড )

বেনজিনেব মত টলুইনও $HNO_3$ এবং $H_2SO_4$ অ্যাসিড দ্বাবা আক্রান্ত হইলে নাইট্রোটলুইন ও টলুইন-সালফনিক অ্যাসিড দেয়।

**ব্যবহার ঃ** টলুইনও দ্রাবক হিসাবে ব্যবহৃত হয়। নানাবকম ঔষধ প্রস্তুতিতে টলুইনকে আদি পদার্থ হিসাবে প্রয়োগ কবা হয়। T.N.T. নামক বিস্ফোরক 'ট্রাই-নাইট্রো-টলুইন' টলুইন হইতেই তৈয়াবী হয়।

**৩০-৪। নাইট্রোবেনজিন, $C_6H_5NO_2$। প্রস্তুতি ঃ** সমপবিমাণ গাঢ় $HNO_3$ এবং গাঢ় $H_2SO_4$ মিশ্রিত কবিযা ঠাণ্ডা কবিযা লওযা হয। অল্প অল্প পবিমাণে অ্যাসিড মিশ্রণটি বেনজিনেব সহিত মিশান হয। অতঃপব কূপীটি গবম জলে ( ৬০-৭০°C ) ঘণ্টাখানেক বসাইযা বাখা হয।



$$C_6H_6 + HNO_3 = C_6H_5NO_2 + H_2O.$$

এই বিক্রিযাব ফলে নাইট্রোবেনজিন উৎপন্ন হয। সালফিউবিক অ্যাসিড জল শোষণ কবিযা লইযা বিক্রিযাটি সহজে সংঘটিত কবে।

অধিকতর উষ্ণতায় ধূমায়মান নাইট্রিক অ্যাসিড ব্যবহার কবিলে ডাই-নাইট্রোবেনজিন এবং ট্রাই-নাইট্রোবেনজিন পাওযা যাইবে



$$C_6H_6 \xrightarrow{HNO_3} C_6H_5NO_2 \rightarrow C_6H_4(NO_2)_2 \rightarrow C_6H_3(NO_2)_3$$

**ধর্ম ঃ** নাইট্রোবেনজিন ঈষৎ হলুদ তবল পদার্থ। স্ফুটনাঙ্ক, ২০৯°C। ইহা জলে অদ্রাব্য এবং জল অপেক্ষা ভাবী। ইহাব একটি তীব্র বিশিষ্ট গন্ধ আছে। নাইট্রোবেনজিন বেশ স্থাযী যৌগ , অ্যাসিড, ক্ষাব বা জাবক দ্বারা আক্রান্ত হয না। কিন্তু বিভিন্ন বিজাবকেব দ্বাবা নানাবকম পদার্থে পরিণত হইযা থাকে :—

(১) আম্লিক দ্রবণে জাযমান হাইড্রোজেন দ্বাবা (Zn+HCl) উহা অ্যানিলীনে পরিণত হয :—



$$C_6H_5NO_2 + 6H = C_6H_5NH_2 + 2H_2O$$

অ্যানিলীন

(২) ক্ষারকীয় দ্রবণে জায়মান হাইড্রোজেন দ্বারা (Zn+NaOH) অ্যাজো-বেনজিন বা হাইড্রাজোবেনজিন পাওয়া যায় :—



$$\begin{matrix} C_6H_5NO_2 \\ + \\ C_6H_5NO_2 \end{matrix} \xrightarrow[-4H_2O]{8H} \begin{matrix} C_6H_5N \\ \| \\ C_6H_5N \end{matrix} \xrightarrow{2H} \begin{matrix} C_6H_5NH \\ | \\ C_6H_5NH \end{matrix}$$

অ্যাজোবেনজিন হাইড্রাজোবেনজিন

**৩০-৫। অ্যানিলীন, $C_6H_5NH_2$ :** নাইট্রোবেনজিনের বিজারণে এই যৌগটি পাওয়া যায়।

প্রধানতঃ জিঙ্ক অথবা লৌহ এবং হাইড্রোক্লোরিক অ্যাসিডের সাহায্যে উৎপন্ন জায়মান হাইড্রোজেন দ্বারা নাইট্রোবেনজিনকে বিজারিত করিয়া অ্যানিলীন প্রস্তুত করা হয় :—



$$Fe+2HCl=FeCl_2+2H \;\|\; C_6H_5NO_2+6H=C_6H_5NH_2+2H_2O$$

উৎপন্ন অ্যানিলীন তেলের মত ভাসিতে থাকে। স্টীম সহযোগে উহাকে পাতিত করিয়া পৃথক্ করা হয়।

**ধর্ম :** অ্যানিলীন তেলের মত পিচ্ছিল বর্ণহীন তরল পদার্থ। স্ফুটনাঙ্ক, ১৮৩°C। ইহার একটি নিজস্ব গন্ধ আছে। আলো ও বাতাসের সংস্পর্শে ইহা আস্তে আস্তে বাদামী বর্ণ ধারণ করে। ইহা জলে অদ্রাব্য এবং জল হইতে ভারী। কোহল, ইথার ও বেনজিনে ইহা দ্রবণীয়।

(১) ক্ষারকত্বের জন্য অ্যানিলীন বিভিন্ন অ্যাসিডের সহিত যুক্ত হইয়া লবণ উৎপাদন করে।



$$C_6H_5NH_2+HCl \rightarrow C_6H_5NH_3Cl$$

(২) শীতল অবস্থায় নাইট্রাস অ্যাসিডের সহিত বিক্রিয়া করিয়া অ্যানিলীন-লবণ ডায়াজোনিয়াম যৌগ উৎপাদন করে।



$$C_6H_5NH_3Cl+HNO_2=C_6H_5N_2Cl+2H_2O$$

[ বেনজিন-ডায়াজোনিয়াম ক্লোরাইড ]

অধিকতর উষ্ণতায় ডায়াজোনিয়াম যৌগিকগুলি ভাঙিয়া যায় এবং নাইট্রোজেন গ্যাস বাহির হওয়ার ফলে উহারা ফিনোলে পরিণত হয়।



$$C_6H_5N_2Cl+H_2O=C_6H_5OH+N_2+HCl$$

(৩) ক্লোরিন বা ব্রোমিনের সঙ্গে বিক্রিয়ার ফলে অ্যানিলীন হইতে হ্যালোজেন প্রতিস্থাপিত যৌগ পাওয়া যায় :—



$$C_6H_5NH_2 + 3Br_2 = C_6H_2Br_3NH_2 + 3HBr$$

( ট্রাইব্রোমো অ্যানিলীন )

(৪) মিথাইল আয়োডাইডের সহিত বিক্রিয়ার ফলে $NH_2$-মূলকের হাইড্রোজেন অ্যালকিল মূলকদ্বারা প্রতিস্থাপিত হয় :—



$$C_6H_5NH_2 + CH_3I = C_6H_5NHCH_3 + HI$$



$$C_6H_5NHCH_3 + CH_3I = C_6H_5N\ (CH_3)_2 + HI.$$

অ্যানিলীন হইতে নানাপ্রকার রঞ্জনদ্রব্য এবং ঔষধ প্রস্তুত হয়। অন্যান্য বহু রকমের জৈব-যৌগ তৈয়ারী করার জন্যও ইহা প্রয়োজন হয়।

**৩০-৬। ফিনোল (Phenol), $C_6H_5OH$ :** বেনজিনের হাইড্রোজেন OH মূলকদ্বারা প্রতিস্থাপিত যৌগগুলিকে ফিনোল বলা হয়। অর্থাৎ ফিনোলগুলি হাইড্রক্সি-বেনজিন। যথা :—



$C_6H_5(OH)$, $C_6H_4\ (OH)_2$, $C_6H_4\ (OH)_3$ ইত্যাদি

ইহাদের মধ্যে সবপ্রধান এবং সরলতম ফিনোল $C_6H_5OH$। ইহার অপর নাম **কার্বলিক অ্যাসিড**। OH থাকার জন্য বাহ্যতঃ কোহলের মত দেখাইলেও ধর্মের দিক দিয়া কোহলের সহিত কোন সাদৃশ্য নাই। OH মূলকটি বেনজিন বৃত্তের সহিত সরাসরি যুক্ত থাকার জন্যই এই স্বাতন্ত্র্য ঘটিয়াছে। পক্ষান্তরে $C_6H_5$-$CH_2OH$, বেনজাইল কোহলে OH মূলকটি বৃত্তের সহিত যুক্ত নয়। ইহার ধর্ম সাধারণ কোহলের মতই।

**প্রস্তুতি :** (১) আলকাতরার পাতনের সময় একটি অংশ প্রায় ২৩০°C উষ্ণতায় সংগৃহীত হয়। ইহাতে কার্বলিক অ্যাসিড এবং ন্যাপথালীন ইত্যাদি থাকে। ঠাণ্ডা করিলে ন্যাপথালীন কেলাসিত হইয়া প্রথমেই পৃথক হইয়া যায়। উহাকে ছাঁকিয়া, শেষদ্রব তরল পদার্থকে NaOH সহ গরম করা হয়। ফিনোলগুলি সোডিয়াম ফেনেট অবস্থায় দ্রব হইয়া যায়। অন্যান্য অপদ্রব্য হইতে পৃথক করিয়া $H_2SO_4$ দ্বারা ফেনেট হইতে ফিনোল পুনরায় প্রস্তুত করা হয়। আংশিক পাতন দ্বারা উহাকে শোধিত করিয়া লওয়া হয়।

**ধর্ম :** ফিনোল বর্ণহীন স্ফটিকাকারে থাকে। গলনাঙ্ক, ৪২°C। সাধারণ উষ্ণতায় জলে বেশী দ্রবণীয় নয়, কিন্তু কোহলে এবং ইথারে দ্রবীভূত হয়। ইহার

একটি বিশিষ্ট তীব্র গন্ধ আছে। গন্ধের সাহায্যেই ইহাকে চেনা যায়। ফিনোল একটি তীব্র বিষ এবং বীজবাবক।

(১) সমস্ত ফিনোলই অম্লজাতীয় যৌগ, উহার OH মূলকের হাইড্রোজেনটি আয়নিত হয় এবং উহা লবণ উৎপাদনে সক্ষম :—



$$C_6H_5OH \rightleftarrows C_6H_5O^- + H^+$$



$$C_6H_5OH + NaOH = C_6H_5ONa + H_2O$$

কোহল কখনও এরূপ ব্যবহার করে না।

(২) $PCl_5$ ফিনোলের OH মূলকের সহিত স্বাভাবিক বিক্রিয়া করিয়া থাকে—



$$C_6H_5OH + PCl_5 = C_6H_5Cl + POCl_3 + HCl$$

(৩) সাধারণ অবস্থায় ব্রোমিনের সাহত ফিনোল বিক্রিয়া করে এবং ট্রাইব্রোমো-ফিনোল পাওয়া যায় :—



$$C_6H_5OH + 3Br_2 = C_6H_2Br_3OH + 4HBr.$$

(৪) $H_2SO_4$ এবং $HNO_3$ বেনজিনের মতই ফিনোলকে আক্রমণ করে এবং ফিনোল-সালফনিক অ্যাসিড ও নাইট্রোফিনোল পাওয়া যায় :—



$$C_6H_5OH + H_2SO_4 = C_6H_4(OH)SO_3H + H_2O$$

(ফিনোল-সালফনিক অ্যাসিড)



$$C_6H_5OH + HNO_3 = C_6H_4(OH)NO_2 + H_2O$$

(নাইট্রোফিনোল)

**ব্যবহার :** অধিকাংশ ফিনোলের ব্যবহার হয় প্লাস্টিক শিল্পে। ফিনোল হইতে নানারকম প্লাস্টিক প্রস্তুত হয়। পিকরিক অ্যাসিড নামক বিস্ফোরকও ফিনোল হইতে প্রস্তুত হয়। বীজবারক হিসাবে কোন কোন সাবানে ইহা ব্যবহৃত হয়। কোন কোন ঔষধ ও রং প্রস্তুতিতে ইহার প্রয়োজন হয়।

**৩০-৭। বেনজয়িক অ্যাসিড, $C_6H_5COOH$ :** বেনজয়িক অ্যাসিড নানারকমে পাওয়া যাইতে পারে।

(১) টলুইনের সহিত ক্লোরিনের বিক্রিয়াতে যে ট্রাই-ক্লোরো-টলুইন হয় উহাকে আর্দ্রবিশ্লেষিত করিলে বেনজয়িক অ্যাসিড পাওয়া যায়।



$$C_6H_5CH_3 \xrightarrow{Cl_2} C_6H_5CCl_3 \xrightarrow[H_2O]{Ca(OH)_2} (C_6H_5COO)_2Ca \xrightarrow{HCl} C_6H_5COOH$$

(২) থলিক অ্যাসিড (Phthalic acid) উত্তপ্ত করিলেও বেনজয়িক অ্যাসিড পাওয়া সম্ভব :—



$$C_6H_4(COOH)_2 \longrightarrow C_6H_5COOH + CO_2$$

বেনজয়িক অ্যাসিড সাদা চকচকে স্ফটিকাকারে পাওয়া যায়। গলনাঙ্ক, ১২১°C। গরমজল, ইথার এবং কোহলে ইহার যথেষ্ট দ্রাব্যতা আছে। চুনের সহিত উত্তপ্ত করিলে উহা বেনজিনে পরিণত হয়।



$$C_6H_5COOH + Ca(OH)_2 = C_6H_6 + CaCO_3 + H_2O$$

উহাতে—COOH মূলক থাকার জন্য অম্লত্ব ত আছেই এবং জৈব-অ্যাসিডের অন্যান্য গুণও বর্তমান।



$$C_6H_5COOH \xrightarrow{PCl_5} C_6H_5COCl$$
$$C_6H_5COOH \xrightarrow{NaOH} C_6H_5COONa$$
$$C_6H_5COOH \xrightarrow{C_2H_5OH} C_6H_5COOC_2H_5$$

ইত্যাদি

বেনজয়িক অ্যাসিড ও উহার লবণ ঔষধরূপে ব্যবহৃত হয়।

**জৈব রসায়নের ব্যবহার ঃ** রসায়নের ব্যবহার সম্পর্কে পূর্বেই অনেকবার উল্লেখ করা হইয়াছে। এখানে আরও দুই একটি উদাহরণ দেওয়া হইল।

**রঞ্জন ঃ** অ্যানিলীন, ফিনোল প্রভৃতি হইতে বহু রকমের রঞ্জনদ্রব্য প্রস্তুত করা হয়। বস্ত্র, রেশম প্রভৃতি রঞ্জনে ইহারা ব্যবহৃত হয়। এই সকল দ্রব্য বিভিন্নরূপে ব্যবহৃত হয়। কোন কোন রঞ্জক সোজাসুজি বস্ত্র রঞ্জিত করে। আবার কখনও রাগবন্ধকের (mordant) এর সাহায্যে বস্ত্র রঞ্জিত করা হয়। প্রথমে পরিষ্কৃত বস্ত্রটি অ্যালুমিনিয়াম অ্যাসিটেটের দ্রবণে সিক্ত করিয়া পরে রঞ্জন-দ্রব্য দেওয়া হয়। ফলে, রঞ্জক একটি অদ্রাব্য যৌগে পরিণত হইয়া বস্ত্রের উপর স্থায়ী হয়।

**রং ও বার্নিশ ঃ** তিসির তেল (Linseed oil) তাপিত করিলে বহু যৌগিকতার ফলে ঘনতর হয়। এই সকল বিশুষ্ক তিসির তেল (drying oil) বাতাসে রাখিয়া দিলে উহারা সহজেই জারিত হইয়া কঠিন হয়। ফলে কোন বস্তুর উপর উহাদ্বারা প্রলেপ দিলে, উহা হইতে একটি পাতলা কঠিন আবরণের সৃষ্টি হয়। সচরাচর গালা (shellac) তিসির তেলে দ্রবীভূত করিয়া ঐ দ্রবণের

প্রলেপ কাঠের উপর দেওয়া হয়, তাহা হইলেই উহা হইতে বার্নিশ হয়। স্পিরিটের ভিতর গালা দ্রবীভূত করিয়া 'স্পিরিট বার্নিশ' হয়। স্পিরিট উবিয়া গেলে গালার প্রলেপ থাকে।

তিসির তেলের ভিতরে যদি কোন অজৈব রং (pigment) সূক্ষ্ম বিচূর্ণ অবস্থায় প্রলম্বিত করিয়া লওয়া হয় তাহা হইলেই সাধারণ রং-বার্নিশ (paint) তৈয়ারী হয়। সঙ্গে একটু তার্পিন তেল দিতে হয় ZnO, (সাদা) $Pb_3O_4$ (লাল) প্রভৃতি ধাতব অক্সাইড রং হিসাবে ব্যবহৃত হয়।

**প্লাস্টিক ঃ** ফিনোল ও ফরম্যালডিহাইডের বিক্রিয়াতে সেলুলয়েড জাতীয় কঠিন পদার্থ উৎপন্ন হয়। ইহাদের বলা হয় প্লাস্টিক। Bakelite একটি বহুল ব্যবহৃত প্লাস্টিক। প্লাস্টিকগুলি অদ্রাব্য এবং বিদ্যুৎ ও তাপ-পরিবাহিতা ইহাদের কম। এইজন্য আজকাল বহুরকমের প্রয়োজনীয় দ্রব্য প্লাস্টিক হইতে প্রস্তুত হয়। বর্তমানে প্লাস্টিক একটি বড় শিল্পে পরিণত হইয়াছে ফিনোল ছাড়াও অন্যান্য অনেক জৈব-যৌগ ( যেমন, স্টাইরিন ) হইতে বহু প্লাস্টিক এখন তৈয়ারী করা হয়।

**প্রসাধন দ্রব্য ঃ** স্নো, ক্রীম, সুগন্ধি প্রভৃতি প্রসাধন দ্রব্যও জৈবজাতীয় যৌগ। গ্লিসারিন ও নানারকমের অ্যালকিল অ্যাসিডের সাহায্যে এগুলি প্রস্তুত হয়।

